প্রশ্ন

১) নর্দান ডিভিশন ধর্মনগর (পি, ডবলিউ ডি) পানিসাগর থেকে চাকমাবস্তী পর্য্যনত রাস্তা তৈরীর জন্য জনৈক রাখেশ চন্দ্র দেবকে যে দায়িত্ব দেওয়া হয়েছিল (ওয়ার্ক অডার নং এফ, ৩১—১৪৬—ইই/১০,৬৭—১২, তারিখ ২—১১—৮২ ) তা কতটুকু কার্য্যকরী হয়েছে ?

২,) উক্ত রাস্তা তৈরীর কাজ শেষ করার অনুমতির সময় কবে পর্য্যন্ত ছিল ?

৩,) যথা সময়ে কাজ শেষ করা হয়েছিল কি ?

৪,) না হইলে এর জন্য দায়ী ব্যক্তির বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি ?

উত্তর

১.) পানিসাগর হইতে শৈলেং বাড়ী রাস্তার সোলিং এর কাজ শ্রীরাখেশ দেব ঠিকাদারকে দেওয়া হইয়া ছিল। উক্ত ঠিকাদার মোট ৬,৮০,২৯৫টি ইটের মধ্যে উক্ত কাজের জন্য ১,৯১,৫০০ ইট কাজের জায়গায় লইয়া গিয়েছে।

২,) ১৯৮২ এর নভেম্বর মাসে উক্ত কাজের আদেশ পত্র দেওয়া হয় এবং চুক্তি অনুযায়ী ছয় মাসের মধ্যে ঐ কাজ শেষ করার কথা ছিল।

৩), যথা সময়ে ঐ কাজ শেষ করা হয় নাই।

৪), প্রয়োজনীয় জমি না পাওয়ার এবং ডিপার্টমেন্ট হইতে সময়মত রোলার না দিতে পারার জন্য ঐ কাজ যথা সময়ে শেষ করা যায় নাই। ঠিকাদারের বিরুদ্ধে ঐ কাজ বিলম্বিত হওয়ার জন্য কোন ব্যবস্থা নেওয়া সম্ভব নয়।

মিঃ স্পীকার :— বাসিত আলী।

সৈয়দ বাসিত আলী :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৮৭,
এগ্রিকালচার ডিপার্টমেন্ট।

শ্রী বাদল চৌধুরী :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৮৭।

প্রশ্ন

১), (ক) বিগত তিন বৎসরের তুলনায় চলতি বৎসরের ধান উৎপাদন বৃদ্ধি পাইয়াছে কি ?

(খ) বৃদ্ধি পাইয়া থাকলে বৃদ্ধির হার কত ?

উত্তর

১) ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ সালের তুলনায় চলতি বৎসরে ধান উৎপাদন বৃদ্ধি পাইয়াছে কিন্তু ১৯৮২-৮৩ সালের তুলনায় ধান উৎপাদন হ্রাস পেয়েছে।

২) ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ সালের তুলনায় চলতি বৎসরে ধান উৎপাদন বৃদ্ধির হার যথাক্রমে শতকরা ৩.৪৬ ও ১৫.২৭ ভাগ। কিন্তু ১৯৮২-৮৩ সালের তুলনায় চলতি বৎসর ধান উৎপাদন হ্রাসের হার শতকরা ৩.৮৪ ভাগ।

মিঃ স্পীকার :— শ্রীজওহর সাহা।

শ্রীজওহর সাহা :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ১০৪, এগ্রিকালচার ডিপার্টমেন্ট।

শ্রীবাদল চৌধুরী :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ১০৪।

প্রশ্ন

১) অমরপুর শহরে দৈনিক বাজার স্থাপনের কোন পরিকল্পনা সরকার নিয়েছিলেন কি ?

উত্তর

১) অমরপুর শহরে দৈনিক কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেন নাই। তবে অমরপুর শহরের বাজার উন্নয়নের পরিকল্পনা সরকারের রহিয়াছে।

প্রশ্ন

২) নেওয়া হইলে কবে নাগাদ নেওয়া হয়েছিল ?
৩) উক্ত পরিকল্পনা বাস্তবায়নের জন্য কোন জায়গা অধিগ্রহণ করা হয়েছে কিনা ?
৪) হয়ে থাকলে ঐ সমস্ত জমির মালিকদের নাম ও ঠিকানা ?

উত্তর

২) অমরপুর শহরের বাজার উন্নয়নের পরিকল্পনা নেওয়া হইয়াছিল ১৯৮১-৮২ সালে।
৩) কিছু জমি অধিগ্রহণ করা হয়েছে।
৪) উক্ত বাজার উন্নয়নের জন্য যে জমি অধিগ্রহণ করা হইয়াছে তাহাদের মালিকদের নাম ঠিকানা এইরূপ :—

১) শ্রীনীল মোহন সাহা, পিং রামরতন সাহা, অমরপুর
২) শ্রীঅতুল চন্দ্র দেবনাথ পিং নৈদাবাসী দেবনাথ ,,
৩) শ্রীমতি চারুবালা দেবনাথ পতি সুরেন্দ্র দেবনাথ ,,

৪) শ্রীগীতা দেবনাথ পিতা সুরেন্দ্র দেবনাথ ”
৫) শ্রীহীরা লাল দেবনাথ পিং নৈদাবাসী দেবনাথ ”
৬) শ্রীহরলাল দেবনাথ পিতা নদাবাসী দেবনাথ ”
৭) শ্রীসনাতন দেবনাথ পিং কার্ত্তিক দেবনাথ ”
৮) শ্রীঅনিল চন্দ্র দেবনাথ পিং ঐ ”
৯) শ্রীউপেন্দ্র দেবনাথ পিং ঐ ”
১০) শ্রীমতি অলকা সুন্দরী সাহা পতি সূর্যকান্ত সাহা ”
১১) শ্রীবেনী লাল সাহা পিং নগরবাসী সাহা ”
১২) শ্রীখোকন চন্দ্র সাহা পিং শশী মোহন সাহা ”
১৩) শ্রীঅজিত গণ পিং বিজন বিহারী গণ ”
১৪) শ্রীসংগীত গণ পিং ঐ ”
১৫) শ্রীসতীশ চন্দ্র দেবনাথ পিং কার্ত্তিক দেবনাথ ”
১৬) শ্রীপবিত্র চরণ দেবনাথ পিং ঐ ”
১৭) শ্রীমতি তপতী সরকার পতি শান্তিরঞ্জন দাস সরকার ”
১৮) শ্রীমতী জয়শ্রী সরকার পতি প্রদীপ সরকার ”
১৯) শ্রীঅনিল চন্দ্র দাস সরকার পিং কুলেন্দ্র দাস সরকার ”
২০) শ্রীরঞ্জিত চন্দ্র দাস সরকার পিং মনীন্দ্র চন্দ্র দাস সরকার ”
২১) শ্রীক্ষেত্র মোহন সাহা পিং জগত চন্দ্র সাহা ”
২২) শ্রীসুরেন্দ্র কুমার সাহা পিং ঐ ”
২৩) শ্রীমতি জ্যোৎস্না রানী সাহা পতি যোগেশ চন্দ্র সাহা ”
২৪) শ্রীসুরেশ চন্দ্র সাহা পিং শশী মোহন সাহা ”
২৫) শ্রীহরেন্দ্র ধর পিং জয় শংকর ধর ”

প্রশ্ন

৫) কবে নাগাদ ঐ সমস্ত জায়গার মালিকদের ক্ষতি পূরণের টাকা দেওয়া হয়েছিল ?

৬) এখন পর্যন্ত উক্ত দৈনিক বাজারের কাজ শুরু না করার কারণ কি ?

৭) কবে পর্যন্ত উক্ত বাজার নির্মাণের কাজ শুরু করা হবে ?

উত্তর

৫). ২৮/৯/৮২ ইং হইতে ২১/১২/৮৩ ইং এর ভিতর মোট ১৬ জন ক্ষতিপূরনের টাকা লইয়াছে। বাকী নয়জন এখনও লয় নাই।

৬). অমরপুর শহর বাজার উন্নয়নের জন্য মাটি ভরাটের উদ্দ্যেশে দুই বার দরপত্র আহ্বান করা সত্বেও ঠিকাদার প্রদত্ত দর গ্রহণ যোগ্য না হওয়ায় কাজ আরম্ভে বিলম্ব ঘটিতেছে।

৭). অমরপুর বাজারকে চলতি বছরে নিয়ন্ত্রিত বাজারের অধীনে আনিয়া উন্নয়ন-মূলক কার্য্যসূচী গ্রহণ করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

শ্রী জওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, এই যে অমরপুর বাজার উন্নয়নের জন্য ১৯৮২ সালে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে তবুও কেন বাজার নির্মাণের কাজ তড়ান্বিত হচ্ছে না ?

শ্রীবাদল চৌধুরী :— মাননীয় স্পীকার স্যার, এই ব্যাপারে দরপত্র আহ্বান করা হয়েছে, কিন্তু কেউ কাজ করতে রাজী নয়। সেই জন্য বিলম্বিত হচ্ছে।

শ্রীজওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, আমি জানি দরপত্র আহ্বান করা হলে একজন কন্ট্রাকটর কাজ করতে রাজী হয়েছিল কিন্তু রাজনৈতিক উদ্দেশ্যে তাকে কাজ দেওয়া হয় নি এটা ঠিক কিনা ?

শ্রীবাদল চৌধুরী :— এটা ঠিক নয়।

মিঃ স্পীকার— মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া।

শ্রী নগেন্দ্র জমাতিয়া—স্টার্ড কোয়েশ্চান নাম্বার, ১৩৫।

মিঃ স্পীকার— স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৩৫।

শ্রী বৈদ্যনাথ মজুমদার— মিঃ স্পীকার স্যার, স্টার্ড কোয়েশ্চান নাম্বার, ১৩৫।

প্রশ্ন

১। তেলিয়ামুড়া থেকে রাঙ্গামাটির রাস্তাটির মেরামতের কাজ কোন সালে শুরু করা হয়েছিল,

এবং

২। উক্ত রাস্তার কাজ কবে নাগাদ শেষ হবে বলিয়া আশা করা যায় ?

উত্তর

১। তেলিয়ামুড়া হইতে রাঙ্গামাটির ঘাট হইয়া অমরপুর পর্য্যন্ত রাস্তাটির মেরামতির কাজ ১৯৭৯-৮০ সনের আর্থিক বছরে হাতে নেওয়া হয়।

২। উক্ত রাস্তার কাজ ১৯৮৫ সালের ডিসেম্বর নাগাদ শেষ হবে আশা করা যায়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া— মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চয়ই জানেন যে, এই রাস্তায় প্রচুর লোক চলাচল করে। কিন্তু সেখানে এখন পর্যন্ত কোন গাড়ী অমরপুর থেকে অম্পি পর্য্যন্ত চলে না। বিগত বন্যায় ছোট ছোট ব্রীজ নষ্ট হয়ে গেছে। কিন্তু আজ পর্যন্ত সে ব্রীজগুলির কোন মেরামতি করা হয় নাই। আজ পর্যন্ত অমরপুরের সঙ্গে অম্পি এলাকা বিচ্ছিন্ন রয়ে গেছে। মহারাণীর ব্রীজ যদি ৩ মাস সময়ের মধ্যে শেষ হয়ে যেতে পারে, তাহলে এই ব্রীজ শেষ না হবার কারণ কি? এর পিছনে কোন কারণ আছে কি?

শ্রী বৈদ্যনাথ মজুমদার— মিঃ স্পীকার স্যার, এই রাস্তাটি দীর্ঘ রাস্তা। এর দৈর্ঘ ৪৫ কিলোমিটার। এই রাস্তা ষ্ট্রেটেজি রোডের সঙ্গে অন্তর্ভূক্ত। কাজেই এই রাস্তার ব্যাপারে অনুমোদন পাওয়ার পরে আমরা আরম্ভ করেছি। এই রাস্তার কাজ খুব দ্রুত গতিতে অগ্রসর হচ্ছে। এই ৪৫ কিলোমিটার রাস্তার মধ্যে আমরা ১৭.৫ কিলোমিটার কার্পেটিং করেছি, মেটেলিংয়ের কাজ হয়েছে ১০.৩ কিলোমিটার, মাটির কাজ হয়েছে ১ কিলোমিটার। আমাদের কাজ দ্রুত গতিতেই এগিয়ে যাচ্ছে। আমরা আশা করছি, এই আর্থিক বছরে শেষ হয়ে যাবে। বিগত বন্যার কিছু ক্ষয় ক্ষতি হয়েছে। অম্পিতে যে ব্রীজ আছে সেটা লোহা-ইটে করা হয়েছে, পরে ভাল ব্রীজ করা হবে। এখন এই রোডে যান চলাচলে কোন অসুবিধা নেই।

শ্রী নগেন্দ্র জমাতিয়া:— মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে তথ্য দিয়েছেন তা বাস্তবের সঙ্গে বিপরীত। যে সমস্ত কণ্ট্রাকটর কাজ করেছিলেন তাদের ইনটেনশনেলি কাজ বন্ধ করে দেওয়া হয়, বেকার ছেলেদের ব্যাঙ্ক থেকে লোন পাওয়া বন্ধ করে দেওয়া হয়। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এর ফলে কাজের অগ্রগতি ব্যহত হচ্ছে?

শ্রী বৈদ্যনাথ মজুমদার:— মাননীয় স্পীকার স্যার, এইসব ঘটনা কিছুই ঠিক নয়। এই রাস্তার জন্য আমরা সর্ব্ব মোট ১ কোটি ২৫ লক্ষ ২৮ হাজার টাকার মঞ্জুরী পেয়েছি। কিন্তু ইতিমধ্যে আমাদের ১ কোটি ৩৫ লক্ষ ৪৪ হাজার টাকা খরচ করেছি। যে টাকা মঞ্জুর করা হচ্ছে তাতে হচ্ছে না। গত বছরে আমাদের ৫০ লাখ টাকা দেওয়া হয়েছিল। কিন্তু আমরা এক কোটি টাকার উপর খরচ করেছি।

শ্রী নগেন্দ্র জমাতিয়া:— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এলাকার বেকার ছেলেদের কাছ থেকে বার বার এপ্লিকেশান পাঠানো হয়েছিল অম্পিতে যে পি ডাব্ল্যু, ডি, অফিসটি স্থাপন করার কথা ছিল তা তেলিয়ামুড়া থেকে অম্পিতে স্থানান্তরিত করার জন্য।

কিন্তু তা আজ পর্য্যন্ত না নেওয়ায় সেখানকা ডেভলাপমেন্ট ওয়ার্কের অসুবিধা হচ্ছে।

মিঃ স্পীকার :— এটা সাপ্লিমেণ্টারী হয় না।

মিঃ স্পীকার :— শ্রী নকুল দাস।

শ্রী নকুল দাস :— স্টার্ড কোয়েশ্চান নাম্বার, ১৩৮।

মিঃ স্পীকার :— স্টার্ড কোয়েশ্চান নাম্বার, ১৩৮।

শ্রী অনিল সরকার :— মিঃ স্পীকার স্টার্ড কোয়েশ্চান নাম্বার, ১৩৮।

প্রশ্ন

১। রাজ্যে মেয়েদের স্বনির্ভর কর্মসংস্থানের জন্য শিল্প দপ্তর কি কি উদ্যোগ গ্রহণ করেছে,

২। ইহা কি সত্য যে ঐসব উদ্যোগগুলি প্রায়শঃই প্রয়োজনীয় কাঁচামালের অভাবে ও উৎপাদিত পণ্য বাজার জাত করার অসুবিধার জন্য ব্যর্থ হচ্ছে,

৩। যদি সত্য হয় তবে তাহা প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন ?

উত্তর

১। রাজ্যে মেয়েদের স্বনির্ভর কর্মসংস্থানের জন্য উপযুক্ত প্রশিক্ষণ ব্যবস্থা এবং প্রশিক্ষণ শেষে সম্পূর্ণ খরবাতি সাহায্যে মেসিন এবং যন্ত্রপাতি সরবরাহ করার ব্যবস্থা আছে। এছাড়াও মেয়েদের স্বনির্ভর কর্মে নিযুক্তির জন্য অগ্রাধিকারের ভিত্তিতে শিল্প প্রকল্প সমুহ অনুমোদন দেওয়া হয় যাতে সহজে ব্যাঙ্ক হইতে ঋণ নিতে পারে। শিক্ষিত বেকার মেয়েদের যাতে স্বনির্ভর কর্ম প্রকল্প আরও ব্যাপক ভাবে কর্ম সংস্থান হয় তার জন্য ১৯৮৩ইং আগষ্ট হইতে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের (জুলাই, ৮০ ইং) স্বনির্ভর কর্ম সংস্থান প্রকল্প চালু করা হয়।

২। সত্য নহে।

৩। প্রশ্ন উঠে না।

শ্রী নকুল দাস :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, আমার প্রশ্নের পরিপ্রেক্ষিতে, কি কি উদ্যোগ নেওয়া হয়েছে। এখানে আমার যে প্রশ্ন কাঁচামালের ব্যাপারে ছিল সেখানে আমি বিশেষ করে বাঁশ বেত শিল্পের ব্যাপারে বলতে চাই, এ গুলির অভাব রয়েছে। এই বাঁশ বেত পাওয়া যায় না এবং পাওয়া গেলেও বাজার পাওয়া যায় না, যার ফলে ট্রেনিং দেওয়ার পরেও স্বনির্ভরে না থেকে সরকারের কাছে ছুটে আসে সরকারী কাজের আশায় ?

শ্রী অনিল সরকার :— প্রশ্ন ছিল, রাজ্যে মেয়েদের স্বনির্ভর কর্মসংস্থানের জন্য শিল্প দপ্তর কি কি উদ্যোগ গ্রহণ করেছেন। এখানে আমি বলছি, উদ্যোগ গুলি হচ্ছে, বাঁশ বেতের কাজ, পোষাক তৈরীর কাজ, মোমবাতি তৈরী, আচার তৈরী, রেশম শিল্প, সূচী শিল্প, ক্যামিকেল ট্রেকটিস ইত্যাদি বিষয়ে শিক্ষা দেওয়া হয়। তবে এখানে যে বেতের সমস্যার কথা বলা হয়েছে, তা আমাদের আছে। আমরা চেষ্টা করছি, নর্থ ইস্টার্ণ রিজিওনের যেসমস্ত স্টেট বেত হয় অর্থাৎ, অরুনাচল-মিজোরাম সেখান থেকে আনতে। সেখানের ফরেষ্টের সঙ্গে যোগাযোগ করেছি। কিন্তু সমস্যা হচ্ছে, ভারতবর্ষের সাধারণ শহর গুলিতেও বেতের চেয়ারের চাহিদা রয়েছে এবং সেখানে তৈরীও হচ্ছে। কাজেই সেখানে প্রাইভেট পাটির কাছে ওরা বেশী দামে বিক্রি করে দেয়। আমরা গভর্ণমেন্ট লেভেলেও চেষ্টা করেছি। কিন্তু প্রাইভেট মালিকরা বশী দামে কিনে গুদামজাত করে বিভিন্ন শহরে সাপ্লাই দেয় যা আমাদের পক্ষে কেনা সম্ভব হয় না। তবে আমরা আমাদের ফরেষ্ট থেকে উৎপাদন করার চেষ্টা করছি। কিন্তু এই বাঁশ বেত তৈরী হতে ৫/৭ বছর লেগে যায়।

শ্রী ধীরেন দেবনাথ :—সাপ্লিমেন্টারী, স্যার, আমার মোহন পুর ব্লকে একটা শিবন সমবায় সমিতি আছে। সেখানে ৩০ জন মহিলা কাজ করতেন। কিন্তু আজকে এক বৎসর যাবৎ রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত ভাবে এই সমিতিকে বন্ধ করে দেওয়া হয়েছে এবং সেই সমিতির মেশিন এবং আলমারী গুলি ব্লকের কিছু কর্মচারী সাহায্যে বিক্রি করে দেওয়া হয়েছে এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রী অনিল সরকার :—কোন শিল্প ইউনিটকে রাজনৈতিক ভাবে বন্ধ করা যায় না। সেখানে যা কিছু প্রডাকশান হয় তা সাধারণ লোকের জন্য। সেখানে শিল্প মন্ত্রী বা শিল্প দপ্তর কেনে না। আমরা স্বনির্ভরভাব ট্রেনিং দিয়ে তাদেরকে কো-অপারেটিভ করে দেই। সেই কো-অপারেটিভের মাধ্যমে সেখানে কাজ চলে। আমি মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করছি মোহনপুরের মানুষকে ইনস্পায়ার করার জন্য যাতে সেখানকার গরীব মানুষেরা এই অর্গানাইজেশানে তাদের জামা-কাপড় সেলাই করেন। এটা স্বনির্ভরতার একটা কর্মসূচী। মোহনপুরের দুস্থঃ কর্মচারীদের জন্য এই কাজটুকু করার জন্য আমি মাননীয় সদস্যমহোদয়কে অনুরোধ করছি।

শ্রী ধীরেন দেবনাথ :—সাপ্লিমেন্টারী স্যার, এই মোহনপুর শিবন সমবাদয় সমিতি দীর্ঘ ৩০ বৎসর ধরে চলে আসছিল। কিন্তু বিগত এক বৎসর যাবৎ বন্ধ আছে। এই ব্যাপারটি আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে জানিয়েছি, শিল্প বিভাগকেও জানিয়েছি এবং পত্রিকায়ও উঠেছে যে উক্ত শিবন সমবায় সমিতির মেশিনগুলিও আলমারীগুলি বিক্রি করে দেওয়া হয়েছে। এই ব্যাপারে কোন এ্যাকশান নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার :—মিঃ স্পীকার স্যার, বিষয়টি দেখা হবে।

মিঃ স্পীকার :—শ্রী মতিলাল সরকার।

শ্রী মতিলাল সরকার :—কোয়েশ্চান নং ১৬১ স্যার।

শ্রী অনিল সরকার :—কোয়েশ্চান নং ১৬১ স্যার।

প্রশ্ন

১) ত্রিপুরার কোন্ কোন্ অঞ্চলে গ্যাসের সন্ধান পাওয়া গিয়েছে,

২) ত্রিপুরায় ও. এন, জি, সি-র অনুসন্ধান কার্য্যে তেল সম্পর্কে এ পর্য্যন্ত কোন তথ্য পাওয়া গিয়েছে বলে রাজ্য সরকার অবগত আছেন কিনা ? -

উত্তর

১) বড়মুড়া ও গজালিয়া অঞ্চলে গ্যাসের সন্ধান পাওয়া গিয়াছে,

২) তেলের কোনও সঠিক সন্ধান এখন পর্য্যন্ত পাওয়া যায় নাই।

শ্রী মতিলাল সরকার :—সাপ্লিমেন্টারী স্যার, সার্ভে করার পর যে গভীরতায় তেল পাওয়া যাবে বলে বলা হয়েছিল ও. এন, জি, সি, ত্রিপুরায় সে গভীরতা পর্য্যন্ত খনন কার্য্য করেন নি। এর কারন কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার :- স্যার, এ তথ্য আমার কাছে নাই।

শ্রী মতিলাল সরকার :—সাপ্লিমেন্টারী স্যার. ত্রিপুরায় কয়টি অঞ্চলে তৈলানুসন্ধানের জন্য ও. এন, জি, সি. খনন কার্য্য চালিয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার :—বড়মুড়া, গজালিয়া ও কথিয়ায়।

শ্রী মতিলাল সরকার :—সাপ্লিমেন্টারী স্যার, তৈলানুসন্ধান চালাতে গিয়ে কিছুদিন খনন কার্য্য চালিয়ে বন্ধ করে দেওয়া হয় এর কারন কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—মিঃ স্পীকার স্যার. বিষয়টি সম্পূর্ন ভাবে ও. এন, জি. সির এক্তিয়ারভুক্ত। বহু জায়গায় তাঁদেরকে খনন কার্য্য চালাতে হয়। যেখানে তেল পাওয়া গেছে সেখানে অনেক জায়গাতেও খনন কার্য্য চালাতে হচ্ছে। শুধু দক্ষিন বা পশ্চিম ত্রিপুরায়ই নয় উত্তর ত্রিপুরাতেও তাদের কার্য্যসূচী রয়েছে এবং সেখানে এ বছরই তারা কাজে হাত দেবেন এবং তার জন্য প্রয়োজনীয় রাস্তাঘাট করা হচ্ছে। তৈরী হলেই তারা সেখানে যাবেন এবং আরও প্রচুর জায়গাতেও তারা খনন কার্য্য চালাবেন।

মিঃ স্পীকার :—শ্রীরবীন্দ্র দেববর্মা।

শ্রী রবীন্দ্র দেববর্মা :—কোয়েশ্চান নং ১৭৫ স্যার.।

শ্রী অনিল সরকার :—কোয়েশ্চার নং ১৭৫ স্যার,।

প্রশ্ন

১) অমরপুর মহকুমার রইস্যাবাড়ী ও জলেয়াতে কোন সরকারী তাঁতশিল্প শিক্ষা কেন্দ্র খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি,

২) না থাকিলে তাহার কারণ ?

উত্তর

১) আপাততঃ কোনও পরিকল্পনা নাই ।

২) অমরপুরস্থিত যতনবাড়ীতে শিল্প শিক্ষন প্রতিষ্ঠানে তাঁত শিল্প শিক্ষার ব্যবস্থা করার ফলে রইস্যাবাড়ী ও জলেয়াতে আলাদা ভাবে তাঁত শিল্প শিক্ষা কেন্দ্র খোলার কোনও পরিকল্পনা সরকারের আপাততঃ নাই ।

শ্রী রবীন্দ্র দেববর্মা :—সাপ্লিমেন্টারী স্যার, বামফ্রন্ট সরকারে আসার আগে জলেয়াতে তাঁতশিল্প শিক্ষার জন্য একটা কেন্দ্র ছিল এবং সেই কেন্দ্রে সাজসরনজামগুলি এখনও পড়ে আছে এবং সাইনবোর্ডটিকেও খুলে সিলিং-এর উপরে রেখে দেওয়া হয়েছে । সরকার পরিচালিত একটা শিক্ষা কেন্দ্রকে হঠাৎ বন্ধ করে দেওয়ার কারন কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী অনিল সরকার :—আগে কিছু কিছু টি, সি, কেন্দ্র ছিল, কিন্তু প্রডাকশান ভিত্তিক আমরা কিছু পাইনি । ট্রাইবেল মেয়েরা তাঁত কার্য্য শিক্ষা করে সেখানে যাতে প্রডাকশান করতে পারে তার জন্য আমরা পাছড়া প্রকল্প করেছি, ইনষ্টিটিউশান রাখিনি । আমরা চাইছি তাদের প্রডাকশান কমার্শিয়ালের মধ্যে নিয়ে আসার জন্য ।

মিঃ স্পীকারঃ শ্রীতরণী মোহন সিন্হা ।

শ্রী তরণী মোহন সিন্হা :— কোয়েশ্চান নং ১৫৭ স্যার ।

শ্রী বৈদ্যনাথ মজুমদার :— কোয়েশ্চান নং ১৫৭ স্যার ।

প্রশ্ন

১) ফটিকরায়-ধুমাছড়া ও ফটিকরায়-কৈলাশহর রাস্তাটিতে কবে পর্য্যন্ত ইটসলিং-এর কাজ সমাপ্ত হইবে ?

উত্তর

১) ১৯৮৫ ইং মার্চ মাস নাগাদ কাজটি শেষ হইবে বলিয়া আশা করা যায় ।

শ্রী তরণী মোহন সিন্হা :— সাপ্লিমেন্টারী স্যার, অনেক জায়গায় রাস্তার জন্য একুয়ার করা জমির জন্য জমির মালিকদের ক্ষতিপূরণ না দেওয়ায় রাস্তার কাজ বন্ধ আছে, এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার :— এ রকম কোন তথ্য আমার কাছে নাই । বিভিন্ন জায়গায় রাস্তা নির্মানের কাজ দ্রুতগতিতে অগ্রসর হচ্ছে ।

মিঃ স্পীকার — মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার, শ্রী ভানু লাল সাহা।

শ্রী মতিলাল সরকার— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৬২।

শ্রী অনিল সরকার — মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৬২।

প্রশ্ন

১। স্ব-নির্ভর প্রকল্পে বেকারদের কর্মসংস্থানের জন্য অর্থের কোন ব্যবস্থা করা হবে কিনা

২। এই প্রকল্পের ভিত্তিতে সম্পত্তি বিহীন উদ্যোগী বেকার যুবকরা ব্যাঙ্ক থেকে ঋণের সুযোগ কি ভাবে পেতে পারবেন,

৩। এই প্রকল্প সমহে সরকার কিরূপ সাহায্য করবেন বলে আশা করা যায়?

উত্তর

১। হাঁ, জাতীয়কৃত ব্যাঙ্ক সমূহ অর্থের কোন ব্যবস্থা করিবেন।

২। জেলা শিল্প কেন্দ্র টাস্ক ফোর্স কর্তৃক অনুমোদিত বেকার যুবকদের যাদের কোন সম্পত্তি নাই তারা সম্পত্তি ছাড়াই ব্যাঙ্ক হইতে ঋণ নিতে পারবেন।

৩। ব্যাঙ্ক ঋণের উপর ২৫ পারসেন্ট ভর্তুকী দেওয়া হবে। এতদ্ব্যতীত প্রয়োজনীয়তার ভিত্তিতে কারিগরি সাহয্যে কাঁচামালের সরবরাহ, বিপননের সুযোগ, ঋণের সুদের উপর ভর্তুকী বিদ্যুৎ খরচার উপর ভর্তুকী, স্থায়ী মূলধনের উপর ভর্তুকী ইত্যাদি সাহার্য্য দেওয়া হবে।

শ্রী ভানুলাল সাহা — মাননীয় মন্ত্রী মহাশয় এই আশ্বাস দিতে পারেন কি এখন পর্যান্ত যে সমস্ত যুবকরা দরখাস্ত করেছেন তাদের সবাইকে মার্চ মাসের মধ্যে এই ধরনের সাহায্য দিতে পারবেন কি?

শ্রী অনিল সরকার — মিঃ স্পীকার স্যার, আমরা কাজ শুরু করেছি গত ২ মাস হলো। যারা দরখাস্ত করেছ অর্থাৎ এই পর্যান্ত যে সমস্ত দরখাস্ত পড়েছে এটা বলতে পারি যে আমরা আশা করছি মার্চ মাসের মধ্যে সিলেকশ্যান অন্ততঃ কমপ্লিট করতে পারবো। এই পর্যান্ত ওয়েষ্ট ত্রিপুরায় ২৬৪ জন, নর্থ ত্রিপুরায় ৫০ জন এবং সাউথ ত্রিপুরায় ২০৭ জনকে সেন্ট্রাল স্কীমে ইন্টারভিউ নেওয়া হয়েছে এবং স্টেট স্কীমে এই পর্যান্ত ওয়েষ্ট ত্রিপুরায় ৯২ জন, নর্থ ত্রিপুরায় ৩৩ জন এবং সাউথ ত্রিপুরায় ৪৯ জনের ইন্টারভিউ নেওয়া হয়েছে সেন্ট্রাল স্কীমে।

ওয়েষ্ট ত্রিপুরায় ৭৪০ জন নর্থ ত্রিপুরায় ৩৮০ জন, সাউথ ত্রিপুরায় ৪২৫ জনের ষ্টেট প্ল্যানের ইন্টারভিউ নেওয়া হয়েছে। আমরা খুব দ্রুত এই কাজ করছি তাই আশা রাখছি এই কাজে অগ্রসর হতে পারবো।

মিঃ স্পীকার— যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি সেইগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে

রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি ( ANNEXYRES— "B" & "C" )

মিঃ স্পীকার— সোভিয়েত রাশিয়ার প্রেসিডেন্ট প্রয়াত যুরি আন্দ্রোপভের স্মৃতি তর্পন। সোভিয়েত ইউনিয়নের প্রেসিডেন্ট, সোভিয়েত কমিউনিস্ট পার্টির প্রধান যুরি আন্দ্রোপভের সংগ্রামী জীবনের দীপশিখা নির্ব্বাপিত হয় গত ৯ই ফেব্রুয়ারী, ১৯৮৪ইং বিকাল ৪টা ৫৫ মিনিটে। জন্ম ১৫ই জুন ১৯১৪ খৃষ্টাব্দে। যুরি আন্দ্রোপভ ছিলেন সোভিয়েত ইউনিয়ন ও সোভিয়েত কমিউনিষ্ট পার্টির এক অন্যান্য সাধারণ নেতা। তিনি ছিলেন কমিউনিজম এবং শান্তির নিরলস যোদ্ধা। সোভিয়েত ইউনিয়ন ও বিশ্বের প্রগতিশীল মানবতার হৃদয়ে যুরি আন্দ্রোপভের আসন চিরস্থায়ী হয়ে থাকবে। আন্দ্রোপভ সোভিয়েত কমিউনিষ্ট পার্টির সাধারণ সম্পাদক হন ১৯৮২ সালের নভেম্বর মাসে লিওনিদ ব্রেজনেভের মৃত্যুর পর। ১৯৮৩ সালের জুন মাসে তিনি সোভিয়েত ইউনিয়নের প্রেসিডেন্ট নির্বাচিত হন। সামান্য এক জাহাজের নাবিক থেকে একটি বিশাল ভূখণ্ডের কর্ণধার এবং সোভিয়েত ইউনিয়নের ন্যায় বিশাল দেশের পথ প্রদর্শক। মাত্র ১৬ বৎসর বয়সে তিনি যোগ দেন কমিউনিষ্ট পার্টির যুব সংগঠন কমসোমলে। বিপ্লবী জীবনে প্রয়াত নেতা দেখেছেন দ্বিতীয় বিশ্বযুদ্ধ, দেখেছেন হিটলারের নাৎসী বাহিনীর সোভিয়েত আক্রমন। প্রতিরোধ যুদ্ধে যুরি আন্দ্রোপভ সক্রীয়ভাবে অংশ গ্রহন করেন আর নিজ বাসভূমি রক্ষা করার জন্য তার সাবলীল সংগ্রামই তাঁকে উন্নীত করে গুরুত্বব মর্য্যাদায়। ১৯৩৯ সালে যুরি আন্দ্রোপভ কমিউনিষ্ট পার্টির সদস্য পদ লাভ করেন। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের অবসানের পর দেশ পুনর্গঠনের কাজে প্রথম সারির যারা এগিয়ে আসেন যুরি আন্দ্রোপভ তাঁদের অন্যতম। ১৯৬৭ সালে তিনি হন রাষ্ট্রীয় নিরাপত্তা বাহিনীর চেয়ারম্যান। এর আগে ১৯৬২ সালে তিনি ছিলেন কেন্দ্রীয় কমিটির অন্যতম সম্পাদক।

আন্দ্রোপভের মৃত্যু শুধু সোভিয়েত রাশিয়ার নয় বিশ্ব শান্তি, মানবতা ও সমাজবাদের অপূরনীয় ক্ষতি। প্রয়াত কমরেড আন্দ্রোপভ ছিলেন সাম্রাজ্যবাদের যুদ্ধ চক্রান্তের বিরুদ্ধে শান্তির সংগ্রামে পুরোগামী যোদ্ধা। সকল দেশের স্বাধীনতা সংগ্রামের ও উন্নয়নশীল দেশগুলির অকৃত্রিম বন্ধু এবং সমাজতান্ত্রিক সমাজের উন্নয়নের পথের দিশারী। কমরেড আন্দ্রোপভ-এর বিয়োগে বিশ্বের সমস্ত শান্তিকামী মানুষ বিপুল ভাবে ক্ষতিগ্রস্থ হন। কমরেড আন্দ্রোপভের মৃত্যুতে আমাদের দেশ হারাল তার ঘনিষ্ঠ বন্ধুকে এবং সমাজতান্ত্রিক দুনিয়া হারাল তার অন্যতম পুরোধাকে।

ত্রিপুরা বিধানসভা সোভিয়েত ইউনিয়নের কমিউনিষ্ট পার্টি ও জনগণ এবং আন্দ্রোপভের পরিবার বর্গের প্রতি অকৃত্রিম সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্যবৃন্দকে দুই (২) মিনিট দণ্ডায়মান অবস্থায় প্রয়াত নেতা কমরেড আন্দ্রোপভ-এর স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

( দুই মিনিট নীরবতা পালন করে কমরেড আন্দ্রোপভের প্রতি শ্রদ্ধা করা হয় )।

QUESTION OF BREACH OF PRIVILEGE

Mr. Speaker :— Hon'ble Members, I have received a notice of Breach of Privilege from Shri Bidya Chandra Deb Barma, ML , aganist the Editor "Syandan" for his defam tory, undignfied and abusive comments made in the editoral colum, dated 28th December, 1983 aganist the Speaker. The comments so made are enough to lower down the prestige of the Speaker and House as a whole. The comments made by the said editorial center round, the observation made by me on 26 12. 1983 on the issue of dissussion of some of the press representatives with members inside the House. Accordingto parilmentary pratice the press gallery are outside the House and no-body from the galleries can speak to the members. They have opportunity to talk to the members in the lobby after obtaining Lobby pass. The Editorial column inter-side contained the following :—

"সাংবাদিকদের মুখে কুলপ আটা ব্যবস্থা করেছেন"। নিজের উদ্যোগে সাংবাদিকদের আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়েছে তার একচেটিয়া অধিকারের দৌলতে"। তিনি অধ্যক্ষের আসনটির মর্য্যাদাকে আরেকটু নীচে নামাইয়া দিলেন মাত্র"। "নজির ভাল কিন্তু বাড়াবাড়ি ভাল নয়"।

Though in my opinion there is primafacie in the case still under rule 191 of the rules of procedure and Conduct of Business of Tripura Legislative Assembly I refer the case to the Committee of privilege for investigation, exa ination and report to the House.

লেয়িং অব গভর্ণরস্ এ্যাড্রেস

মিঃ স্পীকার— আমি এই সভাকে জানাচ্ছি যে, আজ বেলা ১১ ঘটিকায় মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন ঐ ভাষণের একটি প্রতিলিপি সভার সামনে পেশ করতে আমি বিধান সভার জয়েন্ট সেক্রেটারীকে অনুরোধ করছি।

জয়েন্ট সেক্রেটারী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল আজ বেলা ১১

ঘটিকায় বিধান সভায় যে ভাষণ দিয়েছেন তার একটি প্রতিলিপি এই সভায় আমি পেশ করছি।

মিঃ স্পীকার—মাননীয় সদস্যদের অবগরি জন্য জানাচ্ছি যে, মাননীয় রাজ্যপাল মহোদয় আজ এই সভায় যে ভাষণ দিয়েছেন ঐ ভাষণের প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য এবং ঐ ভাষণের উপর যে কোন সদস্য অপর একজন সদস্য কর্তৃক সমর্থিত ধন্যবাদ সূচক প্রস্তাব আনতে পারেন। আগামী ১৯শে মার্চ, সোমবার, ১৯৮৪ইং তারিখে মাননীয় সদস্যরা উক্ত প্রস্তাবের পরিপ্রেক্ষিতে রাজ্য পালের ভাষণের উপর আলোচনা করতে পারবেন। ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর সংশোধনী প্রস্তাবও আনা যাবে।

আমাদের সময় শেষ। তাই বিজনেস্ এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট উথ্থাপন ও গ্রহন করা পর্য্যন্ত যতটুকু সময় প্রয়োজন হবে ততটুকু সময় বাড়ানো হলো।

বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটির রিপোর্ট
উথ্থাপন ও গ্রহন

মিঃ স্পীকার—মননীয় সদস্যবৃন্দ সভার পরবর্ত্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা"।

বর্ত্তামান অধিবেশনের ১৬ই মার্চ শুক্রবার, ১৯৮৪ইং (তারিখ) থেকে ৩০শে মার্চ, শুক্রবার '৯৮৭ইং (তারিখ) পর্য্যন্ত বিধান সভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য নিঘণ্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

মিঃ ডেপুটি স্পীকার— মাননীয় অধ্যক্ষ মহোদয়কে, বিধান সভার বর্ত্তমান অধিবেশনের ১৬ইং মার্চ শুক্রবার, ১৯৮৪ইং (তারিখ) থেকে ৩০শে মার্চ, শুক্রবার, ১৯৮৪ইং (তারিখ) পর্য্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য "বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি" যে সময় নিঘণ্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

মিঃ স্পীকার—এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উথ্থাপন করতে আমি মাননয়ী অধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

মিঃ ডেপুটি স্পীকার—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত'।

মিঃ স্পীকার—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উথ্থাপিত মোশানটি এখন আমি

ভোটে দিচ্ছি।

মোশানটি হলো :—"বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা এক মত"।

( রিপোর্টটি সভা কর্তৃক গৃহীত হয় )

এই সভা বেলা দুই (২) ঘটিকা পর্যন্ত মুলতবি রহিল।

( বিরতির পর বেলা ২ ঘটিকা )

মাননীয় অধ্যক্ষ :— আমি মাননীয় সদস্যদের প্রথমেই জানাতে চাই যে মাননীয় বিরোধী দলের চীফ হুইপের সংগে আমি আলোচনা করেছিলাম, নোটিশের কপিগুলি পাননি বলেছিলেন, যাই হোক শেষ পর্যন্ত রেকর্ডগুলি দেখেছি, তিনি নিজেও দেখেছেন প্রত্যেক সদস্যের কাছেই আমাদের অফিস থেকে যথারীতি নোটিশের কপি পাঠানো হয়েছে। আমি নিম্নলিখিত সদস্যগনের নিকট থেকে দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি। আমি মাননীয় সদস্য শ্রী রুদ্রেশ্বর দাস ও শ্রী রবীন্দ্র দেববর্মা কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশের বিষয়বস্তু হল :— "গত ৭ই মার্চ, ১৯৮৪ইং আমবাসা-গঙ্গাছড়া সড়কে টি, আর, টি, সি, বাসের পুলিশ এসকর্টের উপর উগ্রপন্থী হামলায় তিনজন পুলিশ একজন গাড়ীচালক ও ক্লীনার একজন ওভারশীয়ার নিহত হওয়া সম্পর্কে।"

মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীকে এক দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় একটি পরবর্তী তারিখ জানাবেন সেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার আমি এই সম্পর্কে আগামী ২১ মার্চ বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী এই সম্পর্কে আগামী ২১ মার্চ বক্তব্য রাখবেন। আমি আর একটি দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রী মানিক সরকারের নিকট হইতে। মাননীয় সদস্য উপস্থিত আছেন। আমি নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল :— "গত ৮, ৯, ১০ই মার্চ ১৯৮৪ইং ত্রিপুরা মধ্য শিক্ষা পর্ষৎ কর্তৃক পরিচালিত মাধ্যমিক পরীক্ষার বড়দোয়ালী, বোধজং ও নেতাজী সুভাষ বিদ্যানিকেতন কেন্দ্রের পরীক্ষা ভণ্ডুল হওয়া সম্পর্কে।

মাননীয় অধ্যক্ষ :— মাননীয় উপমুখ্যমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষনী নোটিশটি উপর বিবৃতি

দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটী তারিখ জানাবেন যেদিন বিবৃতি দিতে পারবেন।

শ্রী দশরথ দেব :—স্যার, আমি আগামী ১৯শে মার্চ বিবৃতি দিতে পারব।

মাননীয় অধ্যক্ষ :— মাননীয় উপমুখ্য আগামী ১৯শে মার্চ এ বিষয়ে বিবৃতি রাখবেন। আমি আজ আর একটী দৃষ্টি আকর্ষনী নোটীশ পেয়েছি মাননীয় সদস্য শ্রী পূর্ণ মোহন ত্রিপুরার নিকট হইতে। মাননীয় সদস্য উপস্থিত আছেন. নোটিশটী উৎথাপনের সম্মতি দিয়েছি। নোটীশটীর বিষয়বস্তু হল :— "গত ৩রা ফেব্রুয়ারী কৈলাশহর মহকুমার ছামনু থানাধীন পুতিমনুতম্ এ উগ্রপন্থী আক্রমনে বি-এস. এফ্ নিহত হওয়া সম্পর্কে"। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—স্যার আমি এ বিষয়ে আগামী ২১শে মার্চ বিবৃতি দেব।

মাননীয় অধ্যক্ষ :—মাননীয় অধ্যক্ষ এ বিষয়ে আগামী ২১শে মার্চ বিবৃতি দেবেন।

পেপারস্ লেইড অন দি টেবল অব দ হাউস
(লেয়িং অব রিপোর্ট)

অধ্যক্ষ মহাশয় : — সভার পরবর্ত্তী কার্যসূচী হলো :— "Laying of the Eleventh Report of the Tripura Public Service Commission for the period from Aril 1, 1982 to March 31, 1983, as required under clause (2) of Article 323 of the Constitution of India"

আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রিপোর্টটি সভার সামনে পেশ করার জন্য।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, I beg to lay before the House the Eleventh Report of the Tripura Public Service Commission for the period from April 1, 1982 to March 31, 1983, as required under clause (2) of Article 323 of the Constitution of India.

অধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্ত্তী কার্যসূচী হলো :— "Laying of the Tripura Educational Institutions Teachers and other Employees (Terms and

Conditions of Services) Rules, 1984."

আমি মাননীয় উপমুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলস্‌টি সভার সামনে পেশ করার জন্য।

শ্রীদশরথ দেব :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, I beg to lay before the House The Tripura Educational Institution's Teachers and other Employees (Terms and Conditions of Service) Rules, 1984

অধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্ত্তী কার্যসূচী হলো :— "Laying of the Tripura Panchayats (Election) Rules, 1984 as required under Sub-section (2) of Section 139 of the Tripura Panchayats Act, 1983."

আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুল্‌সটি সভার সামনে পেশ করার জন্য।

শ্রীদীনেশ দেববর্মা :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, I beg to lay before the House the Tripura Panchayats (Election) Rules,1984 as required under sub-section (2) of Section 139 of the Tripura Panchayats Act, 1983.

অধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্ত্তী কার্যসূচী হলো :— "Laying of the Tripura Panchayats (Delimination of Constitut ones) Rules 1984 as required under sub-section (2) of section 139 of the Tripura Panchayats Act, 1983."

আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলস্‌টি সভার সামনে পেশ করার জন্য।

শ্রীদীনেশ দেববর্মা :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, I beg to lay before the House the Tripura Panchayats (Delimitation of Constitution) Rules, 1984 as required under sub section (2) section 139 of the Tripura Panchayats Act, 1983.

অধ্যক্ষ মহাশয় :— মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানানো হচ্ছে যে এই সভায় পেশ করা বিভিন্ন" রিপোর্ট" এবং" রুলস্‌" এর প্রতিলিপিগুলি নোটিশ অফিস হইতে সংগ্রহ করে নেবার জন্য।

মাননীয় অধ্যক্ষ মহোদয় কর্ত্তৃক ঘোষনা

অধ্যক্ষ মহোদয় :— সভার অবগতির জন্য জানাচ্ছি যে, নিম্নলিখিত চারটি বিল

মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন। বিলগুলির নামের পার্শ্বেই আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের সম্মতির তারিখ জানাচ্ছি :—

| ক্রমিক নং | বিলের নাম | সম্মতির তারিখ |
|---|---|---|
| 1. | The Tripura Panchayats Bill, 1989 (Tripura Bill No 12 of 1983). | 11.1.1984 GOVERNOR. |
| 2. | The Tripura Appropriation (No.4) Bill, 1983 (Tr'pura Bill No. 10 of 1982). | 10.10.1983 Governor |
| 3. | The Tripura Appropriation (No.5) Bill, 1983 (Tripura Bill No. 11 of 1983). | 10.10.1983 GOVERNOR. |
| 4. | The Tripura Appropriation (No. 6) Bill, 1983) Tripura Bill No. 13 of 1983) | 25.2.1984 GOVERNOR. |

রিপোর্ট অন্ পিটিশান বাই দি সেক্রেটারী

অধ্যক্ষ মহাশয় :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :—
পিটিশন সম্পর্কে রিপোর্টা চন্দ্রপুর লুধুয়া চা বাগানের শ্রমিক সম্পর্কিত যে পিটিশন এই সভাকে সম্বোধন করে পাওয়া গেছে সেই সম্পর্কে এই সভায় রিপোর্ট পেশ করার জন্য আমি বিধানসভার সচিবকে নির্দ্দেশ দিচ্ছি।

Mr. Secretary :— Sir,

Under Rule 253 of the Rules of procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly, I have to report that a Petition signed by Sarbashri Haradhan Sarkar and 38 others has been received and duly forwarded by Shri Sunil Choudhury, M.L.A.

regarding transfer of ownership of 1445 acres of land of Ludhua Tea Estate to the Ludhua Tea Labourers Co-operative Socities for the purpose of obtaining loan from Banks.

প্রেজেন্টেশান অব দি ডিমাণ্ডস ফর সাপ্লিমেন্টারী গ্রণ্টস্
ফর দি ইয়ার ১৯৮৩-৮৪।

**অধ্যক্ষ মহাশয়:**—সভার পরবর্তী কার্য্যসূচী হলো:— "১৯৮৩-৮৪ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন।" এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী (অর্থমন্ত্রী) মহোদয়কে অনুরোধ করছি ১৯৮৩-৮৪ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী হাউসে পেশ করার জন্য।

**মাননীয় মুখ্যমন্ত্রী:**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি "১৯৮৩-৮৪ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী" সভার সামনে পেশ করছি।

**অধ্যক্ষ মহাশয়:**—সদস্য মহোদয়দের অনুরোধ করছি "নোটিশ অফিস" থেকে অতিরিক্ত ১৯৮৩-৮৪ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য এবং যে সকল সদস্য মহোদয়গন অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর (ডিমাণ্ডস ফর সাপ্লিমেন্টারী গ্রান্টস ফর দি ইয়ার ১৯৮৩-৮৪) ছাটাই প্রস্তাবের (কাট মোশান) নোটিশ দিতে চান তাঁরা আগামী সোমবার ১২শে মার্চ ১৯৮৪ইং বেলা ১১ ঘটিকার মধ্যে তাদের নোটিশ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

প্রেজেন্টেশান অব দি বাজেট এষ্টিমেটস
ফর দি ইয়ার ১৯৮৪-৮৫

**অধ্যক্ষ মহাশয়:**—সভার পরবর্তী কার্যসূচী হলো:—
"১৯৮৪-৮৫ ইং আর্থিক সনের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করা।" আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী (অর্থমন্ত্রী) মহোদয়কে অনুরোধ করছি "১৯৮৪-৮৫ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ" সভার সামনে পেশ করার জন্য।

**শ্রী নৃপেন চক্রবর্তী:**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৮৪-৮৫ সালের বাজেট পেশ করছি।

২.১ ১৯৮৪-৮৫ সালের বাজেট প্রস্তাব পেশ করার আগে আমি আপনাদের অনুমতি নিয়ে আন্তর্জাতিক এবং দেশের আভ্যন্তরীণ সাম্প্রতিক পরিস্থিতি সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই।

২.২ মার্কিন সাম্রাজ্যবাদ এবং তাদের তাবেদাররা একটি আণবিক যুদ্ধ বাধাবার জন্যে উঠে পড়ে লেগেছে। তারফলে বহু দেশের স্বাধীনতা এবং সার্বভৌমত্ব আজ বিপন্ন। প্রতিবেশী রাষ্ট্রগুলিতে সামরিক শাসনের সুযোগ নিয়ে তারা আমাদের দেশের চারিদিকের সীমন্তে সামরিক ঘাটি তৈরী করে আমাদের দেশ ঘিরে ফেলতে শুরু করেছে। এই বিপদ জনক পরিস্থিতে কোন দেশই নীরব থাকতে পারেনা।

২.৩ অনুরূপভাবে দেশের জনগণও অভাবনীয় দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে দিশেহারা হয়ে পড়েছেন। মুদ্রাস্ফীতি এবং অর্থনৈতিক অচলাবস্থা পাশাপাশি চলে। দেশের তালিকা ভুক্ত বেকারের সংখ্যা শুধু শহরাঞ্চলেই ২ কোটি ছাড়িয়ে গেছে। কারখানা বন্ধ হওয়ার ফলে হাজার কর্মী ছাটাই হয়েছেন। গ্রামাঞ্চলে ভূমিহীন ও কৃষকরা তাদের ফসলের লাভজনক মূল্য পাচ্ছেন না পূর্ণ কর্মসংস্থান, মজুরী বৃদ্ধি এবং জনসংভরণ ব্যবস্থার মাধ্যমে সারা দেশে ভর্তুকী মূল্যে নিত্যপ্রয়োজনীয় সামগ্রী বণ্টনের দাবীতে শহর ও গ্রামাঞ্চলে বিক্ষোভ ও আন্দোলন দিন দিন বাড়ছে।

২.৪ এই তীব্র অর্থনৈতিক সংকটের ফলে কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস নিয়ে আজ জাতীয় পর্যায়ে বিতর্কের সৃষ্টি হয়েছে। বিলম্ব হলেও সারকারিয়া কমিশন নিয়োগ থেকে এটাই পতিয়মান হয় যে কেন্দ্রীয় সরকারও এই অতি গুরুত্বপুর্ণ বিষয়টি এড়িয়ে যেতে পারেন নি। বিভিন্ন মহলে এই প্রশ্নটি নিয়ে আজ আলোচনা চলছে এবং সকলের কাছে এটাই বদ্ধমুল ধারনা হচ্ছে যে, গত তিন দশকে কেন্দ্রর হতে সমস্ত ক্ষমতা পুঞ্জীভূত হওয়ায় পরিকল্পনা কর্মসূচী সাধারন মানুষের আশা আকাঙ্ক্ষা পুরনে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। এটা একটা আশ্চার্যের বিষয় যে, আইনতঃ পরিকল্পনা কমিশনের কোন গুরুত্ব না থাকলেও এখন সর্বময় ক্ষমতার অধিকারী এবং জাতীয় পর্ষদ গুরুত্বপুর্ণ হওয়া সত্ত্বেও একটী কাজ-কর্মহীন সংস্থায় পরিণত হয়েছে।

২.৫ কেন্দ্রের হাতে অর্থনৈতিক ক্ষমতা এবং পরিচালন ব্যবস্থা অতিমাত্রায় কেন্দ্রভূত হওয়ার ফলে উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলি সর্বাধিক ক্ষতিগ্রস্ত হয়েছে। এর ফলে এই অঞ্চলের রাজ্যগুলির উন্নয়নের বৈষম্য দূর হওয়ার পরিবর্তে আরও প্রকট হয়েছে।

২.৬ দেশের বিভেদকামী, সাম্প্রদায়িক, বর্ণবিদ্বেষী ইত্যাদি শক্তিগুলি এই উন্নয়নের বৈষম্যজনিত পরিস্থিতির পুরোপুরি সুযোগ নিয়েছে। আসামে, উপজাতি রাজ্যগুলিতে এবং পাঞ্জাবে আজ আমরা যা দেখছি তা হচ্ছে আমাদের সামনে যে বিপদ আসছে তার

পূর্বাভাষ মাত্র। জনগণের সামনে আজ যে অর্থনৈতিক সমস্যা রয়েছে সেগুলির উপর নজর না দিয়ে কেন কি দেশের অভ্যন্তরের এবং সীমান্তের সাম্রাজ্যবাদী ও বিভেদকামী শক্তিগুলির অস্থিরতা সৃষ্টির এবং দেশ টুকরো টুকরো করে ফেলার চক্রান্ত রুখতে পারবেন ? আমাদের জাতীয় ঐতিহ্য হচ্ছে সাম্রাজ্যবাদ বিরোধী এবং গণতান্ত্রিক ঐতিহ্য এবং শান্তি বজায় রাখতে হলে এবং গণতন্ত্র ও জাতীয় সংহতি শক্তিশালী করতে হলে আমাদের সেই ঐতিহ্যকে রক্ষা করতেই হবে।

৩। ১৯৮৩'র ৮ই জুলাই তারিখে ১৯৮-৮৪ সালের বাজেট পেশ করার সময় আমি বলেছিলাম যে ঝড় ও বন্যা প্রচুর ক্ষয়ক্ষতি হওয়া'র স বচ্ছরটি ভালো ভাবে শুরু হয়নি। আপনারা অবগত আছেন যে তারপর একমাসের মধ্যে ১৯৮৩'র আগষ্ট মাসের প্রথম সপ্তাহে ত্রিপুরার বিস্তীর্ণ অঞ্চল সাম্প্রতিককালের সবচেয়ে বিধ্বংসী বন্যার কবলে পড়ে। এই বন্যায় বিস্তীর্ণ অঞ্চলের ফসল, বাড়িঘর, চাষের জমি এবং অন্যান্য সম্পত্তি নষ্ট হয়েছে। কিছু লোকের প্রাণহানিও হয়েছে। প্রায় ১০ হাজার গবাদি পশু মারা গেছে। রাজ্যের মোট জনসংখ্যার ১০% মানুষ ২৩৪ টি ত্রাণ শিবিরে আশ্রয় নেন এবং রাজ্যের চাষযোগ্য জমির একতৃতীয়াংশেরও বেশী ক্ষতিগ্রস্ত হয়—এই তথ্য থেকেই বন্যার ভয়াবহতা অনুমান করা যেতে পারে। ত্রাণ কার্যের জন্য অতিরিক্ত অর্থের সুপারিশ করার উদ্দেশ্যে আগষ্ট মাসের (১৯৮৩)"র শেষ দিকে একটী কেন্দ্রীয় সমীক্ষকদল এই রাজ্য সফর করেছেন। ত্রাণ কার্য্যের জন্য রাজ্য সরকার ১৯.৪৭ কোটি টাকা সাহায্য চেয়েছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার শেষ পর্যন্ত ত্রাণ বাবদ খরচ ৪.৫০ কোটি টাকার মধ্যে সীমাবদ্ধ রাখতে বলেন এবং এই টাকা থেকেও সাধারণ সাহায্যের অঙ্ক কেটে নিয়ে কেন্দ্রীয় সরকার মাত্র ৭৫% সাহায্য মঞ্জুর করবেন। ১৯৮৩'র ডিসেম্বরের শেষ নাগাদ বকেয়া বিলগুলি ছাড়া বন্যাত্রাণ বাবদ মোট খরচ হয়েছে ৪.১৭ কোটি টাকা। সেতু, সড়ক, বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র, জলবিদ্যুতের খাল, দালানবাড়ি ইত্যাদি মেরামতের জন্য আরও টাকা খরচ হচ্ছে।

৪। কেন্দ্রীয় সরকার থেকে বন্যাত্রাণের জন্য অতি অল্প সাহায্য পাওয়ায় রাজ্যের দুর্বল আর্থিক অবস্থার উপর প্রচণ্ড চাপ পড়েছে এবং বন্যার্তদের ত্রানের কাজে অগ্রাধিকার দিতে গিয়ে আমাদের অনেক প্রয়োজনীয় খরচ কাটছাট করতে হয়েছে।

৫। তাছাড়া সর্ব্বভারতীয় ভোগ্যদ্রব্য মূল্যের (শহরাঞ্চলে বুদ্ধিজীবী কর্মচারীদের) সূচক সংখ্যা যা ১৮৯২'র নভেম্বর মাসে ছিল ৪৫২, ১৯৮৩"র নভেম্বর মাসে দাঁড়িয়েছে

৫০০। এই ক্রমাগত মুদ্রাস্ফীতির ফলেও এই রাজ্যের আর্থিক অবস্থার অনেক ক্ষতি হয়েছে।

৬। রাজ্য সরকারের আবেদনে সাড়া দিয়ে অধিকাংশ উগ্রপন্থী আত্মসমর্পণ করেছেন। এরফলে রাজ্যের সর্ব্বত্র শান্তি ও স্বাভাবিক অবস্থা ফিরে এসেছে। এই সব আত্মসমর্পণ-কারীরা যাতে সমাজের মুল জনস্রোতের সঙ্গে মিশে শান্তিতে এবং উপযুক্তভাবে বসবাস করতে পারেন তার জন্য সরকার যেসব প্রতিশ্রুতি দিয়েছিলেন সে গুলি পুরণ করেছেন। এখনও কয়েকটি ছোট খাট উগ্রপন্থী দল, পার্বত্য চট্টগ্রামে যাদের আস্তানা আছে, সেখান থেকে এসে বিচ্ছিন্নভাবে কিছু হামলা চালাচ্ছে। তারা রাজ্যের জনগণের বিশেষতঃ গরীব উপজাতি জমিয়াদের কাছ থেকে টাকাপয়সা ও অন্যান্য জিনিষপত্র আদায় করে তাদের প্রভুত ক্ষতি সাধন করছে। সরকার এইসব উগ্রপন্থীদের দমন করার দৃঢ় প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। এই সব বিপথগামী ব্যক্তিদেরকে শান্তি ও সম্প্রীতির পথে ফিরে আসার জন্য আমি আবার আবেদন করছি। আত্মসমর্পণকারী-দেরকে পুনর্বাসন দেওয়ার জন্য সরকার প্রচেষ্টা নেবেন। আমার বিশ্বাস আগামী বছরে এই সব নিস্ফল সন্ত্রাসবাদী কার্যকলাপ বন্ধ হবে।

৭। তথাপি গৃহরক্ষী বাহিনী এবং আসামরিক প্রতিরক্ষা বাহিনী সহ আইন শৃঙ্খলা রক্ষা ব্যবস্থাকে আধুনিকীকরনের প্রচেষ্টা অব্যাহত আছে। একটি অতিরিক্ত পুলিশ বাহিনী গড়ে তোলার উদ্দেশ্যে ত্রিপুরা ষ্টেট্ রাইফেলস বিল ১৯৮৩ প্রণয়ন করা হয়েছে যা ১৯৮৩'র ডিসেম্বর মাসে বিধানসভায় গৃহীত হয়েছে এবং এখন রাষ্ট্রপতির অনুমোদনের অপেক্ষায় আছে।

৮। ১৯৮৩-৮৪'র বাজেট পেশ করার সময় আমি উল্লেখ করেছিলাম যে সপ্তম অর্থ কমিশন ত্রিপুরার জন্য যে অর্থ বরাদ্দ করেছিলেন তা যে মোটেই যথেস্ট নয় সেদিকে ৮ম অর্থ কমিশনের দৃষ্টি আকর্ষন করে তাঁদেরকে বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে ত্রিপুরার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ নিদ্ধারণ করতে অনুরোধ করেছিলাম। আমরা ১৯৮৪-৮৫ সাল থেকে যে পাঁচ বছর শুরু হচ্ছে সেই পাঁচ বছরের জন্য ১১৬৫.৮১ কোটি টাকা গ্র্যান্ট-ইন্-এইড সুপারিশ করার জন্য এই কমিশনকে অনুরোধ করেছিলাম। এই টাকার মধ্যে ১৯৮৪-৮৫ সালের জন্য আমরা ১৬৯.৬০ কোটি টাকা ধরেছিলাম। কিন্তু ৮ম অর্থ কমিশন তার অন্তর্বতী রিপোর্টে ১৯৮৪-৮৫ সালের জন্য মাত্র ৫৩,০৪ কোটি টাকা সুপারিশ করেছেন যা শাসন ব্যবস্থার উন্নয়নের জন্য প্রয়োজনীয় অর্থ ছাড়া আমাদের যা দাবি ছিল তার এক তৃতীয়াংশ মাত্র।

৯.১ রাজ্য সরকারী কর্মচারীদের কর্তব্যরত অবস্থায় মৃত্যু হলে তাদের পরিবারবর্গকে বীমার টাকা দেওয়া এবং কর্মচারীদের পদত্যাগ, মৃত্যু বা অবসর গ্রহণের পর কিছু আর্থিক সুবিধা দানের উদ্দেশ্যে তাদের জন্য ১৯৮৪'র ১লা মার্চ থেকে স্বল্প খরচে এবং পুরোপুরি কন্ট্রিবিউটরি ভিত্তিতে একটি গ্রুপ বীমা প্রকল্প চালু করা হয়েছে। কর্মচারীদের বেতন কাঠামো অনুযায়ী ১০ হাজার, ২০ হাজার, ৩০ হাজার এবং ৪০ হাজার টাকার বীমার সুবিধা দানের জন্য তাদেরকে চারটি ভাগে ভাগ করা হয়েছে। প্রতি ১০ হাজার টাকার বীমার জন্য মাসিক চাঁদা হবে ১০ টাকা। এই চাঁদার ৩০% বীমা তহবীলে জমা হবে যা থেকে কর্তব্যরত অবস্থায় মৃত্যু হলে মনোনীত ব্যক্তিকে টাকা দেওয়া হবে। অবশিষ্ট ৭০% সঞ্চয় তহবিলে জমা হবে এবং এই অর্থ ত্রৈমাসিক ভিত্তিতে ১০% চক্রবৃদ্ধি সুদ সহ সংশ্লিষ্ট কার্মচারী বা তার মনোনীত ব্যক্তিকে দেওয়া হবে।

৯,২ আমাদের কাছে যে তথ্য আছে তাতে দেখা যায় অন্যান্য যেসব রাজ্য সরকার এই প্রকল্প চালু করেছেন তারা এইটিকে বাধ্যতামূলক করেছেন। আমরা এই প্রকল্পটি বিজ্ঞাপিত করার দিন পর্যন্ত কর্মরত কর্মচারীদের জন্য এটিকে ঐচ্ছিক হিসেবে রেখেছিলাম। কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের বেলায় দেখা যায় বেশী সংখ্যক দুর্বল বা রুগ্ন কর্মচারী এই প্রকল্পের আওতায় এসে যাতে প্রকল্পটির ক্ষতি করতে না পারেন তার জন্য যে তারিখে অপশান জানাবার কথা ছিল সেই তারিখের এক বছর পর থেকে প্রকল্পটি চালু করা হয়। আমরা স্বেচ্ছায় প্রকল্পটি বর্জনের তারিখ থেকে এটি চালু করার তারিখের মধ্যে মাত্র এক মাস সময় রেখে এই প্রকল্পটি একটি কল্যাণমূলক পদক্ষেপ হিসেবে নিয়েছি। কেন্দ্রীয় সরকারকে আমরা বলেছি অপেক্ষার সময় (ওয়েটিং পিরিয়ড) কম রাখায় যদি প্রকল্পটি তার নিজের টাকায় না চলে তাহলে রাজ্য সরকার ক্ষতির পরিমাণ বহন করবে। আমাদের বিশ্বাস যে প্রকল্পটি তার নিজের অর্থ দিয়েই চলবে।

১০। আমি এখন সংক্ষেপে কয়েকটি বিভাগের কাজকর্ম সম্পর্কে বক্তব্য রাখছি।

(ক) কৃষি :

১৯৮৪-৮৫ সালে আরও ২ হাজার হেক্টার জমি চাষের আওতায় আসবে এবং মোট চাষের জমি হবে প্রায় ২.৫৯ লক্ষ হেক্টার।

ত্রিপুরা সরকারের স্থায়ী কৃষি শ্রমিক নিয়োগ এবং চাকুরীর সর্তাবলী বিধি, ১৯৮৩, ১৯৮৪ সালের ৪ঠা জানুয়ারী তারিখে ঘোষণা হয়েছে। কৃষি শ্রমিকদের ন্যূনতম দৈনিক মজুরী ৮ টাকা থেকে বাড়িয়ে ১০ টাকা করার বিজ্ঞপ্তিটিও ঘোষণা করা হয়েছে। ১৯৮৪'র ১লা এপ্রিল থেকে এই বর্দ্ধিত মজুরীর হার চালু হবে। রাজ্য গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প, জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প এবং অন্যান্য কৃষি খামারের শ্রমিকদের মজুরীও সেই অনুযায়ী বাড়ানো হবে।

(খ) পশুপালন এবং দুগ্ধ উন্নয়ন প্রকল্প :

নিবিড় গো-উন্নয়ন, গবাদিপশু এবং হাঁসমুরগী বন্টন, গরু, মহিষ এবং হাঁসমুরগী পালকদের মধ্যে ভর্তুকী মূল্যে গো-খাদ্য ইত্যাদি বন্টনের জন্য সেইসব খাদ্যের বীজ উৎপাদন এবং নতুন প্রাথমিক চিকিৎসাকেন্দ্র ইত্যাদি খোলার বিভিন্ন কর্মসূচী ১৯৮৪-৮৫ সালেও চালু থাকবে। তাছাড়া আনুমানিক ৫১ লক্ষ টাকা ব্যয়ে উত্তর ত্রিপুরা জেলায় একটি শুক্র সংরক্ষণ ব্যাঙ্ক স্থাপনের প্রস্তাব আছে।

পশুপালন কর্মসূচীটিকে উৎপাদনমুখী করা হয়েছে এবং ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং অন্যান্য পিছিয়ে পড়া লোকদেরকে পশু পালনে উৎসাহিত করার জন্য তাদেরকে বিভিন্ন রকমের ভর্তুকী দেওয়া হচ্ছে।

আগরতলার ডেয়ারীটির পরিচালন ভার ১৯৮৩'র ১লা আগস্ট থেকে ত্রিপুরা সমবায় দুগ্ধ উৎপাদক সমিতির হাতে দেওয়া হয়েছে।

গ) সমবায় :

১৯৮২ সালের ৩০শে জুন রাজ্যে ৩২৭টি সমবায় সমিতি ছিল যা ১৯৮৩'র ৩০শে জুন তারিখে বেড়ে ১৪০৫টি হয়েছে। ১৯৮২'র জুন মাসে এইসব সমিতির সদস্য সংখ্যা ছিল ২.৩৫ লক্ষ আর ১৯৮৩'র জুন মাসে এই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ২.৫০ লক্ষ। সমাজের দুর্বল শ্রেণীর মানুষের আর্থিক অবস্থা উন্নয়নের উদ্দেশ্যে রাজ্যের সমবায় কাজকর্ম, মৎস্যচাষ, শূকর পালন, মুরগী পালন, তাঁত, কুম্ভকারের কাজ, ইটভাটা, চা-বাগান রবার বাগান ইত্যাদি বিভিন্ন ক্ষেত্রে সম্প্রসারিত করা হয়েছে।

বৃহদায়তন সর্বার্থসাধক সমবায় সমিতির (ল্যাম্পস্ সংখ্যা ৫৪ই আছে এবং প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতির (প্যাক্স) সংখ্যা ২০৯ থেকে বেড়ে ২১১ হয়েছে। কৃষক-

দেরকে তাদের ফসলের লাভজনক মূল্য পাইয়ে দেবার উদ্দেশ্যে ফসল ক্রয় করার জন্য ত্রিপুরা শীর্ষ বিপণন সমবায় সমিতি লিঃ ছাড়াও ১৪টি প্রাথমিক বিপণন সমবায় সমিতি আছে। ন্যায্য মূল্যের দোকান চালিয়ে এবং ন্যায্যদামে বিভিন্ন নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর যোগান দিয়ে ল্যাম্পস্ এবং প্যাক্সগুলি প্রত্যন্ত গ্রামাঞ্চলের মানুষের প্রভূত কল্যাণ সাধন করছে। তাছাড়া ল্যাম্পস্ এবং প্যাক্সগুলি সহায়ক মূল্যে বিভিন্ন ফসল কিনে কৃষকদের স্বার্থ রক্ষা করছে।

ঘ) শিক্ষা ও সমাজকল্যাণ :

১) উচ্চ শিক্ষা :

অধিক সংখ্যক উচ্চমাধ্যমিক উত্তীর্ণ ছাত্রছাত্রীদেরকে উচ্চশিক্ষার সুযোগ দানের উদ্দেশ্যে ১৯৮৪-৮৫ শিক্ষাবর্ষে নতুন নতুন পাঠক্রম বিষয় এবং নতুন নতুন সাম্মানিক পাঠক্রম চালু করার প্রস্তাব আছে। স্নাতকোত্তর কেন্দ্র, সরকারী ডিগ্রীকলেজ সমূহ, ইঞ্জিনীয়ারিং কলেজ, পলিটেক্নিক প্রতিষ্ঠান, সরকারী চারু ও কারুকলা কলেজ, আঞ্চলিক শারীর শিক্ষা কলেজ, সরকারী সঙ্গীত কলেজ এবং যাদুঘর ইত্যাদি উন্নয়নের প্রচেষ্টা ১৯৮৪-৮৫ সালেও অব্যাহত থাকবে।

২) বিদ্যালয় শিক্ষা :

১৯৮৩-৮৪ সালে ২৭টি নিম্ন বুনিয়াদী বিদ্যালয় এবং ১৪টি উচ্চ বুনিয়াদী বিদ্যালয়কে পরবর্তী ধাপে উন্নীত করা হয়েছে এবং ৮৪টি নতুন প্রাথমিক বিদ্যালয় খোলা হয়েছে। প্রাথমিক পর্যায়ে শিশুর সংখ্যা ৩.০০ লক্ষ থেকে বেড়ে ৩.৬০ লক্ষ হবে বলে আশা করা হচ্ছে। প্রাথমিক স্তরে বিদ্যালয় ত্যাগের প্রবণতা হ্রাস করার উদ্দেশ্যে চলতি শিক্ষাবর্ষ থেকে পরীক্ষামূলক ভাবে ১ম থেকে ৩য় শ্রেণী পর্যন্ত আটকিয়ে না রাখার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

১৯৮৩-৮৪ সালে ৩০টি প্রাথমিক বিদ্যালয়, ২০টি মধ্য বিদ্যালয় এবং ১০টি উচ্চ বিদ্যালয়কে পরবর্তী ধাপে উন্নীত করার এবং মধ্য পর্যায়ে কয়েকটি নন্ ফরমেল শিক্ষাকেন্দ্র চালু করার প্রস্তাব আছে।

হরিজন ছাত্রদের জন্য আগরতলায় একটি ছাত্রবাস নির্মাণ করা হচ্ছে। এই ছাত্রাবাসটি নির্মাণ সাপেক্ষে একটি ভাড়া বাড়িতে হরিজন খোলা হয়েছে। বিভিন্ন বিদ্যালয়ের

গৃহ নির্মাণ, বুক ব্যাঙ্ক স্থাপন, আসবাবপত্র ক্রয়, শিক্ষাদানের সহায়ক সামগ্রী ক্রয়, ছাত্রবাসগুলির জন্য বাসনপত্র ক্রয়ের ব্যবস্থা নেওয়া হয়েছে।

১৯৮৩-৮৪ সালে খেলাধূলায় ভালো এমন ১৯৮ জন ছাত্রছাত্রীকে ক্রীড়াবৃত্তি দেওয়া হয়েছে। ছাত্রছাত্রীদেরকে বিভিন্ন জাতীয় ক্রীড়া প্রতিযোগিতায় অংশ গ্রহণে উৎসাহ দানের জন্য বিভিন্ন ব্যবস্থা নেওয়া হচ্ছে। হাইকিং দূরপাল্লার সাইকেল চালনা এবং সাঁতার ইত্যাদি অভিযানমূলক প্রতিযোগিতায় অংশ গ্রহণের জন্যও ছাত্রছাত্রীদেরকে উৎসাহ দান করা হচ্ছে।

৩) সমাজশিক্ষা :

১৯৮৪ ৮৫ সালে ৪০০টি নতুন সমাজশিক্ষা এবং বয়স্কশিক্ষা কেন্দ্র খোলার প্রস্তাব আছে। ১৯৮৪-৮৫'র শেষ ভাগে ৩৩৬৩টি এইরূপ কেন্দ্র থাকবে বলে আশা করা হচ্ছে, এদের মধ্যে উপজাতী এলাকায় থাকবে ১২৯৭টি এবং প্রধানত তপশীলি জাতি অধ্যুষিত অঞ্চলে থাকবে ২০০টি। ১৯৮৪-৮৫তে বালোয়াড়ী এবং অঙ্গণবাদী কেন্দ্রগুলিতে ভর্তির সংখ্যা আরও ১০ হাজার বাড়বে বলে আশা করা হচ্ছে।

১৯৮৪-৮৫ সালে খোয়াই মহকুমার আমপুড়ার গরীব ও অনাথ উপজাতি শিশু আশ্রম এবং উদয়পুরের বধিরদের বাকশক্তি ফিরিয়ে আনার প্রতিষ্ঠানটি চালু হবে বলে আশা করা হচ্ছে।

১৯৮৪-৮৫ সালে আরও ৩৭০০ জনের বেশী ব্যাক্তিকে বৃদ্ধ, অক্ষম প্রমুখদের বিভিন্ন পেনশনের আওতায় আনা হবে।

৬) অগ্নি নির্বাপক সংস্থা :

গণ্ডাছড়া এবং শান্তির বাজারে শিঘ্রই ২টি অগ্নিনির্বাপক উপকেন্দ্র খোলা হবে বলে আশা করা হচ্ছে। একটি পর্যায়ক্রমিক কর্মসূচীর মাধ্যমে প্রতিটি ব্লক হেড কোয়ার্টারে একটি করে অগ্নিনির্বাপক উপকেন্দ্র খোলার ব্যবস্থা নেওয়া হবে। তাছাড়া আগরতলা, উদয়পুর এবং কৈলাশহরে ৩টি অগ্নিনির্বাপক বিভাগ স্থাপনের উদ্যোগ নেওয়া হচ্ছে। রাজ্যের অগ্নিনির্বাপক ব্যবস্থার উন্নতিসাধনের উদ্দেশ্যে আরও গাড়ি এবং সাজসরঞ্জাম ক্রয়ের জন্য জেনারেল ইন্সুরেন্স কর্পোরেশনের কাছ থেকে আরও ঋণ নেওয়ার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

চ) মৎস্য চাষঃ

মৎস্যচাষ প্রকল্পগুলির প্রধান উদ্দেশ্যে হচ্ছে এ ক্ষেত্রে স্বনির্ভরতা অর্জনের জন্য মাছের রেণু ও মাছ উৎপাদন ক্ষমতা বৃদ্ধি করা। ১৯৮৩-৮৪ সালে মাছের রেণুর আনুমানিক উৎপাদন হয়েছিল ৪৮০ লক্ষ। ১৯৮৪- সালে এই উৎপাদন বাড়িয়ে ৭৬০ লক্ষ করার প্রস্তাব আছে। ১৯৮৩-৮৪ সালে মাছের উৎপাদন ছিল আনুমানিক ৮,১০০ টন। আর ১৯৮৪-৮৫ সালে ১০,০০০ টন মাছ উৎপন্ন হবে বলে অনুমিত হচ্ছে। বন্যার ফলে ১৯৮৩-৮৪ সালে মাছের রেণু এবং মাছ উৎপাদন আগে যা অনুমান করা হয়েছিল তার চেয়ে কম হয়েছে।

আগরতলা এবং বিশালগড়ে যথাক্রমে একটি মৎস্য প্রজনন কেন্দ্র এবং একটি মাছের রেণু উৎপাদন কেন্দ্র স্থাপনের প্রস্তাব আছে। ৬৫০ হেক্টার অকেজো জলাশয় সংস্কার করার প্রস্তাব আছে। এর মধ্যে ৪০০ হেক্টার জলাশয় বে সরকারী মালিকানাধীন এবং এই জলাশয়গুলি মৎস্যচাষী উন্নয়ন এজেন্সীর মাধ্যমে সংস্কার করা হবে। ক্ষুদ্র বাঁধ তৈরী করে আরও ৩০০ হেক্টার নতুন জলাশয় তৈরী করার প্রস্তাব আছে।

ছ) খাদ্য :

১৯৮৩-৮৪ সালে দুর্গম প্রত্যন্ত অঞ্চল সহ সমগ্র রাজ্যে ৯১০টি ন্যায্য মূল্যের দোকানের মাধ্যমে খাদ্যশস্য এবং লবণ, চিনি, কেরোসিন, নিয়ন্ত্রিত মূল্যের কাপড় ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় সামগ্রী সরবরাহ করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালেও এই ব্যবস্থা চালু রাখা হবে এবং এই উদ্দেশ্যে কেন্দ্রের খাদ্যভাণ্ডার থেকে ৯৬ হাজার টন চাল এবং ১২ হাজার টন গম কেনার প্রস্তাব আছে।

জ) বন :

১৯৮৩-৮৪ সালে শেষে মোট বনায়নের এলাকা প্রায় ৮৫ হাজার হেক্টার দাঁড়াবে বলে আশা করা হচ্ছে। ১৯৮৪-৮৫ সালে আরও ৫ হাজার ৯ শত ৮৫ হেক্টার বনায়নের আওতায় আনার প্রস্তাব করা হয়েছে।

১৯৮৩-৮৪ সালে বৃক্ষ রোপণের সাজসরঞ্জাম সরবরাহের জন্য সামাজিক বনায়ন প্রকল্প চালু রাখা হয়েছিল। ১৯৮৩-৮৪'র শেষে এই প্রকল্প ৯,৪৬২টি পরিবার উপকৃত হবে এবং তারা প্রায় ২,১২০ হেক্টার জমিতে বনায়ন করবেন বলে আশা করা হচ্ছে।

১৯৮৩-৮৪ সালের শেষ নাগাদ প্রায় ৪০০ আদিম শ্রেণীর উপজাতি জুমিয়া পরিবারকে সংরক্ষিত বনাঞ্চলে পুর্ণবাসন দেওয়া হবে বলে আশা করা হচ্ছে। ১৯৮৪-৮৫ সালে এইরূপ আরও ৮০০টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হবে বলে আশা করা হচ্ছে এবং এর ফলে এইরূপ পুর্ণবাসনপ্রাপ্ত পরিবারের সংখ্যা হবে ১,০০০।

১৯৮৩-৮৪ সালে বনবিভাগ প্রায় ৩৪ লক্ষ শ্রমদিবস কাজের সুযোগ সৃষ্টি করবেন। তাছাড়া ত্রিপুরা বন উন্নয়ন এবং বাগিচা কর্পোরেশন ৫ লক্ষ শ্রমদিবস কাজের সুযোগ সৃষ্টি করবেন বলে আশা করা হচ্ছে।

ত্রিপুরা বন উন্নয়ন এবং বাগিচা কর্পোরেশন এ পর্যন্ত প্রায় ৪২০৯ হেক্টার রাবার বাগান করেছেন যার মধ্যে ৩৫৪ হেকটারে উৎপাদন (টেপিং) শুরু হয়েছে। ল্যাটেক্স সেন্টিফিউজিং কারখানা এবং ক্রেইপ রাবার কারখানা স্থাপনের ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই কর্পোরেশন আঞ্চলিক রাবার উৎপাদকদের প্রশিক্ষণ কেন্দ্র এবং একটি রাবার চাষের আঞ্চলিক প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের কর্মসূচী হাতে নিয়েছেন।

ঝ) স্বাস্থ্য ও পরিবারকল্যাণ:

বর্তমানে রাজ্যে ৬৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। আরও ২টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে। ৩টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে সম্প্রতি ৩০ শয্যাবিশিষ্ট গ্রামীণ হাসপাতালে উন্নীত করা হয়েছে। এগুলিকে এখন সমষ্টি স্বাস্থ্যকেন্দ্র বলা হয়। কুমারঘাট একটি ৩০ শয্যাবিশিষ্ট গ্রামীণ হাসপাতাল নির্মাণের কাজও চলছে।

১৬১টি উপকেন্দ্রের মধ্যে ৩৯টি কে সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে উন্নীত করা হয়েছে যেখানে রোগের চিকিৎসাও করা হয়। উপকেন্দ্রগুলির জন্য প্রয়োজনীয় মহিলা ও পুরুষ স্বাস্থ্য কর্মীদেরকে প্রশিক্ষণও দেওয়া হয়।

উদয়পুর ও কৈলাশহরে আরও ২টি ব্লাড ব্যাঙ্ক খোলার ফলে রাজ্যে এখন ব্লাড ব্যাঙ্কের সংখ্যা ৪। কেন্সার হাসপাতালটিতে কোব্যাল্ট যন্ত্র বসানো হয়েছে এবং এই হাসপাতালটি শিগ্গিরই চালু করা হবে।

পরিবার কল্যাণ, অন্ধত্ব নিবারণ, কুষ্ঠ নিয়ন্ত্রণ, ম্যালেরিয়া নির্মূলকরণ, যক্ষা নিয়ন্ত্রণ, সর্বার্থসাধক কর্মীদের প্রশিক্ষণদান ইত্যাদি কেন্দ্র অনুদিত জাতীয় কর্মসূচীগুলি আমাদের

রাজ্যে চালু করা হবে।

এ) শিল্প :

আরও বেশী উদ্যোক্তা বিশেষত,—তপশীলি জাতি এবং তপশীলি উপজাতি উদ্যোক্তা-কে শিল্পস্থাপনে আগ্রহী করে তোলার উদ্দেশ্যে বর্তমানে চালু উৎসাহদানের কর্মসূচী-গুলিকে আরও সহজ করার একটি প্রস্তাব বিবেচনাধীন আছে।

শিক্ষিত বেকার যুবকদের স্ব-নিযুক্তির জন্য কেন্দ্রীয় সরকারী প্রকল্পগুলি রূপায়ণের উদ্যোগ ছাড়াও রাজ্য সরকার শহরাঞ্চলের বেকারত্ব দূর করার জন্য একটি বিশেষ কর্মসংস্থান কর্মসূচী রূপায়ণ করছেন। স্ব-নিযুক্তি পেতে উৎসাহী ক্ষুদ্রশিল্প উদ্যোগী-দের মধ্যে এ পর্যন্ত ৭৫০ জনের জন্য ব্যাঙ্কের কাছে ঋণদানের সুপারিশ করা হয়েছে। তাদের মধ্যে ১৯৮৪ সালের ২৫শে ফেব্রুয়ারী ৯১ জন উদ্যোক্তাকে ব্যাঙ্ক থেকে ঋণ মঞ্জুরীর কাগজ দেওয়া হয়েছে।

রেশমচাষ, হস্তশিল্প ইত্যাদি ক্ষেত্রে নিয়োজিত ব্যক্তি এবং সমবায় সমিতিগুলিকে আর্থিক সাহায্য ভর্তুকী দান এবং কাঁচামাল ও সরঞ্জাম সরবরাহের বিভিন্ন কর্মসূচী ১৯৮৪-৮৫ সালেও চালু রাখা হবে।

পাট কলটিতে তার দৈনিক সর্বোচ্চ উৎপাদন ক্ষমতার (৪০ টন) ৬০ শতাংশ উৎপাদন হচ্ছে।

ত্রিপুরা শিল্প উন্নয়ন কর্পোরেশন শিল্প এলাকা গড়ে তোলার জন্য ডুকলীতে ৪৫ একর জমি নিয়েছেন এবং আর একটি শিল্প এলাকা গড়ে তোলার জন্য ধর্মনগরের ৬০ একর জমি অধিগ্রহণের প্রস্তাব করেছেন। ডুকলীর শিল্প এলাকায় ১২টি ক্ষুদ্রশিল্প ইউনিটকে জমি দেওয়া হয়েছে।

ত্রিপুরা তাঁত ও হস্তশিল্প উন্নয়ন কর্পোরেশনের '৯৮৪.৮৫ সালের উৎপাদন এবং বিক্রীর লক্ষ্যমাত্রা যথাক্রমে ১৭০ কোটি টাকা এবং ২ ৪৫ কোটি টাকা।

ত্রিপুরা ক্ষুদ্রশিল্প কর্পোরেশন লিমিটেড ১৯৮৪-৮৫তে জিরানীয়ায় একটি আধা-যান্ত্রিক ইটভাটা, কুমারঘাটে একটি ফল প্রক্রিয়াকরণ কেন্দ্র এবং একটি পোড়া চুনাপাথর

পোজোলোনা মিশ্রণ কারখানা স্থাপনের প্রস্তাব করেছেন।

একটি প্রাক্-বিনিয়োগ সমীক্ষা রিপোর্টের ভিত্তিতে ২৫ হাজার স্পিণ্ডলবিশিষ্ট একটি সুতা কল স্থাপনের প্রস্তাব নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে তদ্বির করা হচ্ছে। দ্বিতীয় পাটকল এবং দৈনিক ৩০০ টন উৎপাদন ক্ষমতাবিশিষ্ট একটা কাগজকল স্থাপনের প্রস্তাব নিয়েও কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করা হচ্ছে। ইতি মধ্যে উত্তর পূর্বাঞ্চল পরিষদ কর্তৃক নিয়োজিত একটি বিশেষজ্ঞ দলের সুপারিশের ভিত্তিতে দৈনিক ৩০ টন উৎপাদন ক্ষমতাবিশিষ্ট একটি মিনি কাগজকল স্থাপনের প্রস্তাব করা হয়েছে।

ট) সেচ :

১৯৮৪-৮৫ সালে অতিরিক্ত ২,০০০ হেক্টার জমি বিভিন্ন ক্ষুদ্র সেচপ্রকল্পের আওতায় আনার প্রস্তাব আছে যাতে করে উক্ত বছর সেচের আওতায় মোট জমির পরিমান ৪৬,৫০০ হেক্টারে দাঁড়ায়।

প্রায় ১৩২০০ হেক্টার জমিতে জলসেচ সুনিশ্চিত করার জন্য যে তিনটি মাঝারী সেচপ্রকল্প নেওয়া হয়েছে সেগুলির মধ্যে ১৯৮৪ সালে গোমতী সেচ প্রকল্প থেকে সেচের জল পাওয়া যাবে বলে আশা করা হচ্ছে। খোয়াই সেচ প্রকল্পের কাজ অগ্রসর হচ্ছে এবং কিছু দিনের মধ্যেই মনু সেচ কাজও হাতে নেওয়া যাবে বলে আশা করা হচ্ছে।

ঠ) ভূমিসংস্কার :

যে ১,৮৪৭ একর উদ্বৃত্ত জমি অধিগ্রহণ করা হয়েছে তার মধ্যে এই পর্যন্ত ১৪০০ একর জমি ১,২২৩ জন ভূমিহীন ব্যক্তিকে দেওয়া হয়েছে যাদের মধ্যে ২৭৭ জন তপশীলি উপজাতি এবং ২৮২ জন তপশীলি জাতি। ২২,৭৩৭ জন ভূমিহীন, ১০,৬০৩ জন গৃহহীন এবং এমন ২১,২৮৭ জন ব্যক্তি যাদের জমিও নেই বাড়ীও নেই তাদেরকে বাড়ী তৈরী করার জন্য সরকারী খাস জমি দেওয়া হয়েছে।

সামাজিক বনায়নের জন্য ২০৭টি গাঁওসভাকে এই পর্যন্ত ১,৩০৮ একর জমি দেওয়া হয়েছে।

২,৬৭২টি উপজাতি পরিবারকে হস্তান্তরিত জমি ফিরিয়ে দেওয়া হয়েছে। এইরূপ জমি ফেরৎ নেওয়ার ফলে যেসব অ-উপজাতি লোক ভূমিহীন হয়েছেন এমন ১,৫৫৪টি পরিবারকে সাহায্য দেওয়া হয়েছে।

এই পর্যন্ত ৫৯০টি গ্রামকে পুর্ণজরিপের কাজের আওতায় আনা হয়েছে। তাছাড়া এই পর্যন্ত ৪,৯১৪ জনকে বর্গাদার হিসেবে এবং ৬৯২ জনকে কোরফাদার হিসেবে তালিকাভূক্ত করা হয়েছে।

ড) পঞ্চায়েত :

৬৮৯টি গাঁওসভার সব কটিই বিভিন্ন পরিকল্পনা কর্মসূচী রূপায়ণে বিশেষত রাজ্য গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প এবং জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প রূপায়ণে সক্রিয় ভাবে অংশ গ্রহণ করে আসছে।

ঢ) বিদ্যুৎ :

বড়মুড়ায় গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ কেন্দ্রটি স্থাপনের জন্য একটি বিদেশী সংস্থার সঙ্গে চুক্তি খুব শিগগিরই চুড়ান্ত হবে বলে আশা করা হচ্ছে। ইতিমধ্যে অবশ্য এই প্রকল্পের প্রারম্ভিক কাজকর্ম শুরু হয়েছে।

তেলিয়ামুড়ায় ৬৬ কে, ভি উপকেন্দ্রটি কিছু দিনের মধ্যে চালু হবে বলে আশা করা হচ্ছে। ১৯৮৪-৮৫ সালের প্রথম দিকে আমবাসায় আর একটি ১৩২ কে, ভি উপকেন্দ্রও চালু হবে আশা করা হচ্ছে।

১৯৮৪-৮৫ সালে আরও ৩০০ গ্রামে বিদ্যুৎ পৌছে দেওয়া যাবে বলে আশা করা হচ্ছে, যার ফলে এইরূপ গ্রামের সংখ্যা দাঁড়াবে ২,১০০। আরও ২০০টি পাম্পসেটে বিদ্যুৎ সরবরাহ করার প্রস্তাব আছে।

(ণ) সড়ক ও সেতু :

১৮৮৪-৮৫ সালে ১০০ কিলোমিটার নতুন সড়ক নির্মাণ এবং ২২৫ কিলোমিটার সড়ক উন্নয়নের প্রস্তাব আছে।

(ত) গ্রামীণ উন্নয়ন :

চলতি বছরে রাজ্য গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পের এবং জাতীয় গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পে

৮৪ লক্ষ শ্রমদিবস কাজের সুযোগ সৃষ্টি হবে বলে আশা করা হচ্ছে।

১৯৮৩-৮৪ সালে গ্রামীণ ভুমিহীনদের কর্মসংস্থান গ্যারান্টী প্রকল্পে ১ লক্ষেরও বেশী শ্রমদিবস কাজ হবে বলে অনুমিত হচ্ছে।

১৯৮৪'র মার্চের শেষ নাগাদ আনুমানিক ১৬০ লক্ষ টাকা ব্যয়ে গ্রীমীণ জল সরবরাহ প্রকল্পে ৫০০টি গ্রামে পানীয়জল সরবরাহ প্রস্তাব আছে। ১৯৮৪-৮৫ সালেও ১৭০ লক্ষ টাকা ব্যয় করে এই প্রকল্পটি চালু রাখা হবে।

১৯৮৪-৮৫ সালে নিম্ন আর বিশিষ্ট ব্যক্তিদের গৃহ নির্মাণ প্রকল্পে প্রায় ৫০টি পরিবারকে ঋণ মঞ্জুর করা হবে বলে আশা করা হচ্ছে এবং উক্ত বছর গ্রামীণ বসতভুমি প্রকল্পে আরও ৪ হাজার পরিবারকে সাহায্য দানের প্রস্তাব আছে।

১৯৮৩'র ডিসেম্বর মাস পর্যন্ত নিবিড় গ্রামীন উন্নয়ন প্রকল্পের ৫,৮৯৭টি পরিবারকে বিভিন্ন সুযোগসুবিধা দেওয়া হয়েছে, যাদের মধ্যে ২ ৯৫২টী পরিবার তপশীলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের।

১৯৮৩-৮৪ সালে পাম্পসেট ক্রয়ের জন্য ভর্তুকীর হার বাড়ানো হয়েছে। আগে যেখানে এই হার ছিল ২৫% থেকে ৫০% এখন সে হার বৃদ্ধি করে করা হয়েছে ৪৫% থেকে ৬৫%।

কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদেরকে সাহায্য করার উদ্দেশ্যে ক্ষুদ্রসেচ ব্যবস্থার উন্নয়ন, জ্বালানী কাঠের গাছ এবং ফলের বাগান করার এবং সার, ডাল ও তৈল বীজের উন্নত বীজ মিনিকীটের মাধ্যমে বন্টন করার যে প্রকল্প ১৯৮৩-৮৪ সালে জেলা গ্রানীণ উন্নয়ন এজেন্সীগুলির মাধ্যমে হাতে নেওয়া হয়েছিল সেই সব কর্মসূচী ১৯৮৪-৮৫ সালেও চালু রাখা হবে বলে আশা করা হচ্ছে।

১৯৮৩-৮৪ সালে পশ্চিম ত্রিপুরা জেলার ২টি ব্লকে দারিদ্র্য সীমার নীচে অবস্থিত গ্রামীণ মহিলাদের ২০টি দল নিয়ে গ্রামীন মহিলা ও শিশু কল্যাণের যে কর্মসূচী নেওয়া হয়েছিল সেটি ১৯৮৪-৮৫ সালে পর্যায়ক্রমিক ভাবে এই জেলার অন্যান্য ব্লকগুলিতেও সম্প্রসারণ

করার প্রস্তাব আছে।

(থ) পরিবহন :

১৯৮৪-৮৫ সালে ত্রিপুরা সড়ক পরিবহন কর্পোরেশনের গাড়ীর সংখ্যা বৃদ্ধির জন্য আরও ১১টি বাস এবং ৮টি ট্রাক ক্রয়ের প্রস্তাব আছে।

রাজ্যের যতগুলি দুর্গম উপজাতি অঞ্চলে সড়ক যোগাযোগ আছে প্রত্যেকটিতে এই কর্পোরেশন যাত্রীবাহী গাড়ী চালাচ্ছে। বর্ত্তমানে এই কর্পোরেশন ধর্মনগর থেকে শিলচরে একটি আন্ত-রাজ্য সার্ভিস সহ ২৮টি রুটে ১২০টি ট্রিপ চালাচ্ছে। এই কর্পোরেশন ছাত্র-ছাত্রীদের ভাড়ায় ছার দিচ্ছে এবং অন্ধ ব্যক্তিদের বিনা ভাড়ায় পরিবহন করছে।

ধর্মনগর থেকে কুমারঘাট পর্যন্ত রেল সম্প্রসারণের কাজ ১৯৮৬ সালে শেষ হবে বলে আশা করা হচ্ছে। প্রথম পর্য্যায়ে আগরতলা পর্যন্ত এবং দ্বিতীয় পর্য্যায়ে সাব্রুম পর্যন্ত রেল সম্প্রসারণের জন্য আমরা ভারত সরকারকে অনুরোধ করেছি।

(দ) তপশীলি উপজাতি এবং তপশীলি জাতি কল্যাণ :

১৯৮৩-৮৪ সালে ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদের বাজেট ছিল ১০ কোটি টাকা। এই পরিষদ ১৯৮৪-৮৫ সালের জন্য ১৬.৮১ কোটি টাকার বাজেট এষ্টিমেট তৈরী করেছেন। এই পরিষদ তার নিজস্ব এলাকায় বিভিন্ন উন্নয়ন প্রকল্প রূপায়ণের উদ্দেশ্যে তার আন্তকাঠামো তৈরীর জন্য ক্রমশঃ প্রয়োজনীয় পদক্ষেপ নিচ্ছেন। তার আন্তর্কাঠামো তৈরী সাপেক্ষে এই পরিষদ রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের মাধ্যমে তার উন্নয়ন প্রকল্পগুলি রূপায়ণ করছেন।

১৯৮৩-৮৪ সালে ৭৫০ জন উপজাতি ছাত্র-ছাত্রীকে বোর্ডিং হাউস বৃত্তি, ২,৫৯৬ জন ছাত্র-ছাত্রীকে প্রাক্-মেট্রিক বৃত্তি এবং ৫৪ জন ছাত্র-ছাত্রীকে মেট্রিক উত্তর বৃত্তি দেওয়া হয়েছে। উপজাতি ছাত্রীদের জন্য ৪টি এবং ছাত্রদের জন্য ২টি ছাত্রবাস নির্মান হচ্ছে।

১৯৮৩-৮৪ সালের শেষ নাগাদ ১,১৮৪টি জুমিয়া পরিবারকে পুনর্বাসনের সাহায্য

৫,০০০ উপজাতি পরিবারকে ভোগ্য ঋণ, ৬,২৫০টি উপজাতি পরিবারকে ল্যাম্পস্ ও প্যাক্সের শেয়ার ক্রয়ের জন্য সাহায্য, ৬২৫টি উপজাতি পরিবারকে ঋণ ফেরৎ দেওয়ার সাহায্য এবং ২৫০টি উপজাতি পরিবারকে তাদের জমি ফিরে পাবার সাহায্য দেওয়া হবে বলে আশা করা হচ্ছে। তাছাড়া ১০ হাজার উপজাতি পরিবারকে জুম ধানের বীজ এবং ১৯,০৪৭টি উপজাতি পরিবারকে সুতো দেওয়া হবে। ১৯৮৪ ৮৫ সালে ৮০০ জন উপজাতি ছাত্র-ছাত্রীকে বোর্ডিং হাউস বৃত্তি ২২০০ জন উপজাতি ছাত্র-ছাত্রীকে প্রাক-মেট্রিক বৃত্তি, ১০২২টি উপজাতি পরিবারকে জুমিয়া পুনর্বাসন প্রকল্পে সাহায্য, ৩,০০০টী উপজাতি পরিবারকে ভোগ্য ঋণ, ৩,৭০০টী উপজাতি পরিবারকে সমবায়ের শেয়ার ক্রয় করার সাহায্য এবং ১০,০০০টি উপজাতি পরিবারকে জুমধানের বীজ দেওয়া হবে বলে আশা করা হচ্ছে।

১৯৮৩-৮৪ সালে ভূমিহীন তপশীলি জাতি লোকদের পুনর্বাসন প্রকল্পে ৭১৫টি তপশীলি জাতির পরিবারকে সাহায্য দেওয়া হয়েছে। ৪৬৬ জন তপশীলি জাতি ছাত্র-ছাত্রীকে বোর্ডিং হাউস বৃত্তি এবং ২ ৬৬৬ জন তপশীলি জাতি ছাত্র-ছাত্রীকে প্রাক্-মেট্রিক বৃত্তি দেওয়া হয়েছে। তাছাড় ১.১৬৬ জন হরিজন ছাত্র ছাত্রীকে বিশেষ বৃত্তি দেওয়া হয়েছে। ৪৬ জন তপশীলি জাতি ছাত্র-ছাত্রী বুক ব্যাঙ্ক থেকে বই পেয়েছে। এইসব প্রকল্প ১৯৮৪-৮৫ সালেও চালু থাকবে।

১১। ১৯৮৩-৮৪ সালে পরিকল্পনার বরাদ্দ ৫৮ কোটি টাকা হলেও সংশোধিত এষ্টিমেট অনুযায়ী এই বাবদ খরচ প্রায় ৬২ ২২ কোটি টাকা হবে বলে অনুমিত করা হচ্ছে। ১৯৮৪-৮৫ সালের বাজেটে পরিকল্পনা খাতে ৭০ কোটি টাকা ধরা হয়েছে যা প্রথমে পরিকল্পনা কমিশনের কাছে আমাদের প্রস্তাবিত ১১৫ ৯৪ কোটি টাকার চেয়ে অনেক কম। এখানে আমি আবার উল্লেখ করতে চাই যে ত্রিপুরার মত উত্তর পূর্বাঞ্চলের অনুন্নত রাজ্যগুলি উন্নত রাজ্যগুলির সমপর্যায়ে না যাওয়া পর্যন্ত পরিকল্পিত উন্নয়নের প্রয়োজনীয় অর্থ নিরূপণের ক্ষেত্রে পরিকল্পনা কমিশন উন্নত রাজ্যগুলির বেলায় প্রযোজ্য দৃষ্টভঙ্গী না নিয়ে ভিন্নতর দৃষ্টিভঙ্গী যদি না নেন তা হলে উত্তর পূর্বাঞ্চলের ত্রিপুরার মত অনুন্নত রাজ্য পরিকল্পনার আসল উদ্দেশ্যই ভেস্তে যাবে।

১২। উত্তর পূর্বাঞ্চল পর্ষদের প্রকল্পগুলির জন্য ১৯৮৩-৮৪ সালের সংশোধিত বরাদ্দ ছিল ৩.৮০ কোটি টাকা আর ১৯৮৪-৮৫ সালের এই বরাদ্দ ধরা হয়েছে ৪.৬০ কোটি টাকা।

১৩। ১৯৮৩-৮৪ সালে কেন্দ্র অনুমিত প্রকল্পের জন্য সংশোধিত বরাদ্দ ছিল ১০.১২ কোটি টাকা আর ১৯৮৪-৮৫ সালে এই বরাদ্দের পরিমাণ ১৭.৯০ কোটি টাকা।

১৪। ১৯৮৩-৮৪'র বাজেট পেশ করার সময় আমি বলে ছিলাম যে, সেই বছরের শেষে আনুমানিক মোট ঘাটতির পরিমাণ দাঁড়াবে ৮.৯৯ কোটি টাকা। আমরা বিভিন্ন ব্যয় সংকোচের ব্যবস্থা নেওয়ার ১৯৮৩-৮৪ সালের শেষে আনুমানিক মোট ঘাটতির পরিমাণ দাঁড়িয়েছে ৭.৭৭ কোটি টাকা যা পরিকল্পনার ব্যয় ৪.২২ কোটি টাকা বৃদ্ধি এবং বন্যা ত্রাণের জন্য অতিরিক্ত খরচ সত্ত্বেও প্রাথমিক আনুমানিক ঘাটতির চেয়ে খানিকটা কম। ১৯৮৪-৮৫ সালের বাজেটে ৩.৬০ কোটি টাকা ঘাটতি রয়েছে তাই ১৯৮৪-৮৫ সালের শেষে মোট ঘাটতির পরিমাণ দাঁড়াবে ১১.৩৭ কোটি টাকা।

১৫। ১৯৮৩-৮৪'র বাজেট পেশ করার সময় আমি বলেছিলাম যে রাজ্যের সামগ্রিক পরিস্থিতির দিকে নজর রেখে সরকার অতিরিক্ত সম্পদ সংগ্রহের প্রশ্নটি বিবেচনা করবেন। বর্তমান বছরে বিধ্বংসী বন্যা হওয়ায় অতিরিক্ত সম্পদ সংগ্রহের কোন ব্যবস্থা নেওয়াব সম্ভব হয়নি। সরকার অবশ্য ১৯৮৪-৮৫ সালে অতিরিক্ত সম্পদ সংগ্রহের ব্যবস্থা গ্রহণের প্রশ্নটি সক্রিয় ভাবে বিবেচনা করছেন। সম্পদের সংস্থান খুবই সীমিত হওয়ায় এবং ১৯৮৪-৮৫ সালের জন্য অর্থ কমিশন থেকে মঞ্জুরী আমাদের প্রত্যাশার তুলনায় অনেক কম হওয়ায় সরকারী কাজে বিশেষত পরিকল্পনা বহির্ভূত ব্যয়ে যথাসম্ভব ব্যয় সংকোচ করতে হবে।

১৬। ১৯৮৪-৮৫ সালের জন্যঅর্থ কমিশন কোন্ ভিত্তিতে ৫০.৩৪ কোটি টাকা সুপারিশ করেছেন তা আমাদের নিকটএখনও পরিস্কার নয়। আমরা অবশ্য আশা করব যে কমিশন তাঁর চূড়ান্ত রিপোর্ট ত্রিপুরার জন্য আরও বেশী অর্থ বরাদ্দের সুপারিশ করবেন।

১৭। বেতন সংশোধনের তারিখ নির্বিশেষে, ১৯৮২ ১লা এপ্রিলের পর বেতন সংশোধনের যে সব আদেশ জারী হয়েছিল, তার জন্য কমিশন তার অন্তর্বর্তী রিপোর্টে অতিরিক্ত খরচের কোন সংস্থান রাখেননি। আমাদের সরকারী কর্মচারীদের জন্য ১৯৮২'র ১লা জানুয়ারী থেকে বেতন সংশোধন কার্যকরী করে সেই বছর সেপ্টেম্বর মাসে আদেশ জারী করা হয়েছিল। এই আদেশটি ১৯৮১'র১লা এপ্রিলের পর জারী হওয়ায় ৮ম অর্থ কমিশন ১৯৮২'র ১লা জানুয়ারী থেকে সংশোধিত হারে বেতন বাবদ

অতিরিক্ত খরচের কোন সংস্থান রাখেন নি।

১৮.১ অষ্টম অর্থ কমিশন অবশ্য তার অন্তর্বর্ত্তী রিপোর্টে বলেছেন শিল্প শ্রমিকদের সর্বভারতীয় ভোগ্য দ্রব্য মূল্যসূচক (ভিত্তি ১৯৬০-১০০) সংখ্যা ৪৯৬ পর্যন্ত কেন্দ্রীয় সরকার তার কর্মচারীদের জন্য অতিরিক্ত মহার্ঘ ভাতার যতগুলি কিস্তি দিয়েছেন সেই পরিমাণ মহার্ঘ ভাতার জন্য যথেষ্ট সংস্থান রাখা হয়েছে। কেন্দ্রীয় সরকার তার কর্মচারীদেরকে উপরোক্ত সূচক সংখ্যার ৪৪০ পর্যন্ত যে মহার্ঘ ভাতা দিয়েছিলেন রাজ্য সরকারও ১৯৮১ সালের ৩১ শে ডিসেম্বর তারিখে রাজ্যের কর্মচারীদের প্রাক্-সংশোধিত বেতন হারের উপর সেই পরিমাণ অতিরিক্ত মহার্ঘ ভাতা দিয়েছেন।

১৮.২ মূল্য সূচক ৪৪০ ছাড়িয়ে আরও বেড়ে যাওয়ায় কেন্দ্রীয় সরকার তার কর্মচারীদেরকে উপরোক্ত সূচক সংখ্যার ৪৯৬ পর্যন্ত আরও ৮টি অতিরিক্ত মহার্ঘ ভাতার কিস্তি মঞ্জুর করেছেন। এখানে উল্লেখ করা যায় যে কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতা তাদের বেতন হারের সঙ্গে যুক্ত এবং সেই বেতন হার ১৯৭৩'র ১লা জানুয়ারী থেকে কার্যকর আছে এবং সেই সময় শিল্প-শ্রমিকদের সর্ব ভারতীয় ভোগ্যদ্রব্য মূল্যসূচক সংখ্যা ছিল প্রায় ২০০ (ভিত্তি ১৯৬০-১০০)। ১৯৮৩'র ১০ শে ডিসেম্বর এই বিধানসভায় ৭৩নং তারকা চিহ্নিত প্রশ্নের জবাবে বলেছিলাম যেহেতু রাজ্য সরকারী কর্মচারীদের বেতন হার ১৯৮২'র ১লা জানুয়ারী থেকে সংশোধিত হয়েছে সেহেতু তাদের এই সংশোধিত বেতন হারের উপর প্রাপ্য মহার্ঘ ভাতা বা অতিরিক্ত মহার্ঘ ভাতা কেন্দ্রী সরকার দ্বারা তার কর্মচারীদেরকে প্রদত্ত ৪৯৬ সূচক সংখ্যা পর্যন্ত মহার্ঘ ভাতার কিস্তিগুলির সঙ্গে তুলনা করা যায় না কেননা কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের বেতন হার ১৯৭৩র' ১লা জানুয়ারীর পর আর সংশোধিত হয়নি।

১৮.৩ রাজ্য সরকারী কর্মচারীদেরকে আরও মহার্ঘ ভাতা দানের প্রশ্নটি নির্ভর করছে তাদের সংশোধিত বেতন হার মূল্য সূচকের কোন সংখ্যার উপর প্রতিষ্ঠিত সেই প্রশ্নটির উপর। এই প্রসঙ্গে উল্লেখ করা যায় দ্বিতীয় বেতন কমিশন শিল্প শ্রমিকদের সর্ব ভারতীয় ভোগ্য দ্রব্য মূল্য সূচকের উপর (ভিত্তি ১৯৬০-১০০) ভিত্তি করে এবং ৩৩৬ পর্যন্ত সূচক সংখ্যার বেতনের সঙ্গে যুক্ত করে সর্বনিম্ন এবং সর্বোচ্চ বেতনের হার যথাক্রমে ৩০০ টাকা এবং ২,৬০০ টাকা ধার্য করার সুপারিশ করেছেন। চূড়ান্ত ভাবে রাজ্য সরকার যে সংশোধিত বেতন হার চালু করেছেন তাতে সর্ব নিম্ন এবং সর্বোচ্চ

বেতন যথাক্রমে ৩৩০ টাকা এবং ২,৬০০ টাকা। দ্বিতীয় বেতন কমিশনের সুপারিশের তুলনায় রাজ্য সরকারের গৃহীত বেতন কাঠামো খানিকটা ভালো।

১৮.৪ যদি সংশোধিত বেতন হার ৩৩৬ সুচক সংখ্যার উপর প্রতিষ্ঠিত ধরে নেওয়া হয় তাহলে রাজ্য সরকারী কর্মচারীদেরকে ইতিমধ্যেই ৪৪০ সুচক সংখ্যা পর্যন্ত যা মহার্ঘ ভাতা এবং অতিরিক্ত মহার্ঘ ভাতা মঞ্জুর করা হয়েছে সেই পরিমাণ টাকা সংশোধিত বেতন হারের উপর ৪৯৬ সুচক সংখ্যা পর্যন্ত তাদের যা মহার্ঘ ভাতা পাওনা হতো তার চেয়েও বেশীর ভাগ ক্ষেত্রেই বেশী। আমরা অবশ্য ৮ম অর্থ কমিশনের কাছে বলেছি যে ৩৩৬ সুচক সংখ্যা পর্যন্ত যে মহার্ঘ ভাতা এবং অতিরিক্ত মহার্ঘ ভাতা রাজ্য সরকারী কর্মচারীদের পাওনা হয়েছিল তার সবটা তাদের সংশোধিত বেতন হার নির্ধারণের (ফিক্সেশন) সময় মূল বেতনের সঙ্গে যুক্ত করা হয়নি। তাই বেতন হার সংশোধনের সময় যারা নূতন চাকরি পেয়েছেন তারা ৩৩৬ সুচক সংখ্যা পর্যন্ত টাকা পেলেও পুরোনো কর্মচারীরা এই সুযোগ পাননি। অষ্টম অর্থ কমিশন এই সম্পর্কে কি সিদ্ধান্ত নেবেন তা আমরা এখনো জানিনা। রাজ্য সরকার যেহেতু সর্বদাই কর্মচারীদের কল্যানের কথা চিন্তা করেন তাই বিষয়টি সহানুভূতির সঙ্গে বিবেচনা করছেন।

আমি এই ঘোষণা করতে আনন্দিত বোধ করছি যে আমি যে বিভিন্ন সমস্যাবলীর কথা বলেছি সেই সমস্যাগুলির জন্য উদ্ভূত সরকারের আর্থিক অসুবিধা সত্বেও সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে:—

১) রাজ্য সরকারী কর্মচারীরা তাদের ১৯৮৪ সালের মার্চ মাসের বেতন, যা ১৯৮৪ সালের এপ্রিল এ প্রাপ্য, থেকে আরম্ভ করে তাদের বেতনের সঙ্গে, তাদের ১৯৮১ সালের ৩১শে ডিসেম্বরের অসংশোধিত বেতনের ভিত্তিতে যে মহার্ঘ ভাতা এবং অতিরিক্ত মহার্ঘ ভাতা মঞ্জুর করা হয়েছিল তার পুরোটাই নগদে পাবেন।

২) ১৯৮১ সালের ৩১শে ডিসেম্বরের অসংশোধিত বেতনের ভিত্তিতে যে মহার্ঘ ভাতা এবং অতিরিক্ত মহার্ঘ ভাতা মঞ্জুর করা হয়েছিল তা একটি ফর্মুলার ভিত্তিতে সংশোধিত বেতনের সঙ্গে সম্পর্কযুক্ত করা হবে।

৩) ১৯৮৪ সালের ১লা মার্চ থেকে দুই কিস্তি অতিরিক্ত মহার্ঘ ভাতা দেওয়া হবে এই দুই কিস্তি অতিরিক্ত মহার্ঘ ভাতা দ্বিতীয় পে কমিশনের দেওয়া ফর্মুলার ভিত্তিতে দেওয়া হবে।

৪) ১৯৮৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত কর্মচারীদের জেনারেল প্রভিডেণ্ড ফাণ্ড এ্যাকাউন্টের বিশেষ হিসাবে ব পোষ্টাল সেভিংস এ্যাকাউন্টে অতিরিক্ত মহার্ঘ ভাতার গচ্ছিত অর্থ তাদের নিজেদের রেগুলার জেনারেল প্রভিডেণ্ড ফাণ্ডের গচ্ছিত অর্থের সঙ্গে জুরে দেওয়া হবে এবং এই অর্থ ১৯৮৪ সালের ১লা এপ্রিল থেকে এ্যাডভান্স ইত্যাদি নেওয়ার জন্য জেনারেল প্রভিডেণ্ড ফাণ্ডের আইনের আওতায় এসে পরবে। এই উদ্দেশ্যে ১৯৮৪ সালের ৩১শে মার্চ পর্যন্ত পোষ্টাল সেভিংস এ্যাকউন্টে যদি কোন কর্মচারীর টাকা জমা রাখা হয়ে থেকে, তা ১৯৮৪ সালের ৩১শে মার্চের পর তুলে নিয়ে ট্রেজারী চালানে তার জেনারেল প্রভিডেণ্ড ফাণ্ড এ্যাকাউন্টে জমা দিতে হবে।

রাজ্যের সামগ্রিক আর্থিক অবস্থার কথা বিবেচনা করে ১৯৮৩ সালের ৮ই জুলাই, ১৯৮৩-৮৪ সালের বাজেট পেশ করবার সময় রাজ্য সরকারী কর্মচারীরা সেচ্ছায় অতিরিক্ত মহার্ঘ ভাতার সবটা টাকা প্রভিডেণ্ড ফাণ্ডে রাখতে রাজী হওয়ায় আমি তাদের ধন্যবাদ জানিয়েছিলাম এবং অনুরোধ করেছিলাম তারা যেন এ টাকা টা ১৯৮৪ সালের ৩১শে মার্চের পরও এ এ্যাকাউন্টেই রাখেন। যদিও ১৯৮৪ সালের ১লা এপ্রিল থেকে এ টাকা টা তাদের রেগুলার প্রভিডেণ্ড ফাণ্ড এ্যাকাউন্টের টাকার সঙ্গে যুক্ত হয়ে যাবে রাজ্যের স্বার্থে আমি আবার তাদের কাছে আবেদন রাখছি তারা যেন এ টাকাটা এডভান্স ইত্যাদি হিসাবে তুলে না নেন।

শেষ করার আগে খেটে খাওয়া মানুষ, সরকারী কর্মচারী এবং অন্যান্য যাঁরা রাজ্যের উন্নয়ন করে বামফ্রন্ট সরকারের বিভিন্ন পরিকল্পনা ও কর্মসূচী রূপায়নে আন্তরিক ভাবে সহযোগীতা করেন তাদের সবাইকে আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

মিঃ স্পীকার ঃ— আমি মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি তাঁরা যেন ১৯৮৪-৮৫ সালের বাজেটের কপি 'নোটিশ অফিস' থেকে সংগ্রহ করে নেন। যে সকল সদস্য মহোদয়গন ব্যয় বরাদ্দের ( ডিমাণ্ড ফর গ্র্যান্টস ফর দি ইয়ার ১৯৮৪-৮৫ ) উপর ছাঁটাই প্রস্তাব-এর নোটিশ ( কাটমোশান ) দিতে চান, তাঁরা আগামী বুধবার ২১শে মার্চ, ১৯৮৪ইং বিকেল ৫ ঘটিকার মধ্যে তাঁদের নোটিশ বিধান সভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

এখন সভার পরবর্তী কার্যসূচী হল— মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন। আমি এখন মাননীয় সদস্য সমর চৌধুরী মহোদয়কে

আহ্বান করছি তাঁর প্রস্তাব উত্থাপন করতে।

**শ্রী সমর চৌধুরী—** মাননীয় স্পীকার স্যার, আমার প্রস্তাব হচ্ছে "নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে— ১৬ই মার্চ, ১৯৮৪ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধান সভার সদস্যবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ"।

**শ্রী নকুল দাস—** আমি এই প্রস্তাবক সমর্থন জানাচ্ছি।

**মিঃ স্পীকার—** এই ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য সংশোধনী প্রস্তাব আনতে চান, তিনি আগামী শনিবার ১৭ মার্চ, ১৯৮৪ ইং তারিখ বেলা ১ঘটিকা পর্য্যন্ত বিধান সভা সচিবালয়ে তা জমা দিতে পারবেন। ঐ দিন সংশোধনী প্রস্তাব-এর নোটিশ জমা রাখার জন্য বেলা ১ ঘটিকা পর্যন্ত অফিস খোলা থাকিবে।

### প্রাইভেট মেম্বার্স রিজোলিউশান

**মিঃ স্পীকার—** এখন সভার পরবর্তী কার্যসূচী হল— প্রাইভেট মেম্বার্স রিজোলিউশান— আজকের কার্যসূচীতে চারটি প্রাইভেট মেম্বার্স রিজোলিউশান আছে। গত বিধান সভায় ২৬শে ডিসেম্বর, ১৯৮৩ইং সোমবার, মাননীয় সদস্য শ্রী ভানুলাল সাহা মহোদয় কর্তৃক উত্থাপিত অসমাপ্ত আলোচনার রিজোলিউশানটি সমেত।

আজকের প্রথমটি এনেছেন মাননীয় সদস্য জহর সাহা, দ্বিতীয়টি এনেছেন মাননীয় সদস্য মানিক সরকার এবং তৃতীয়টি এনেছেন মাননীয় সদস্য বুদ্ধ দেববর্মা। আমি প্রথমে মাননীয় সদস্য ভানুলাল সাহা মহোদয়কে তাঁর রিজোলিউশানটীর উপর অসমাপ্ত আলোচনা আরম্ভ করতে অনুরোধ জানাচ্ছি। রিজোলিউশানটির বিষয় বস্তু হল— "ত্রিপুরা বিধান সভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছেন যে সকলের জন্য শিক্ষা ও কর্মসংস্থানকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে লিপিবদ্ধ করা হউক'

**ভানুলাল সাহা -** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার যে প্রস্তাব সেই প্রস্তাবের উপর আমি আলোচনা আরম্ভ করছি। আমার প্রস্তাব ছিল "ত্রিপুরা বিধান সভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছেন যে সকলের জন্য শিক্ষা ও কর্মসংস্থানকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানের লিপিবদ্ধ করা হউক" সকলের জন্য শিক্ষা— আমাদের সংবিধানে কিছু ব্যবস্থা থাকলেও ( ইন্টারাপশান )

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা—** মাননীয় স্যার, এখানে প্রগামে আছে যে "the Finance Minister to present to the House the Budget Estimates for the

year 1984-85." উনি শুধু বক্তিতাই করলেন উনি পেশ করেন নাই।

শ্রী নৃপেন চক্রবর্তী— আমার কক্তৃতার স্টাইলই হচ্ছে এই রকম।

মিঃ স্পীকার— মাননীয় সদস্য পেশ করা হয়েছে।

শ্রী নৃপেন চক্রবর্তী— স্যার, আমার বক্তৃতার প্রথম লাইনই হচ্ছে "আমি ১৯৮৪-৮৫ সালের বাজেট পেশ করছি।"

শ্রী ভানুলাল সাহা— সংবিধানে থাকলেও আমরা দেখছি যে ভারতবর্ষ স্বাধীন হওয়ার ৩৭ বছর পরেও শিক্ষার হার ১০ থেকে বেড়ে ৩২ পৌঁছেছে। এতেই প্রমাণ করে যে সংবিধানে থাকলেও শিক্ষার ক্ষেত্রে দায়িত্ব ঠিক ভাবে পালিত হচ্ছে না। তাই আমি বলতে চাই যে শিক্ষার জন্য সামগ্রিক ভাবে আমাদের এমন ব্যবস্থা নেওয়া উচিত যার মাধ্যমে সকলের জন্য শিক্ষার ব্যবস্থা নেওয়া হয়। স্যার, আমরা দেখছি যে আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার শিক্ষাকে সর্বাংগীন স্তরে পৌঁছাবার জন্য যখন কেন্দ্রের কাছে টাকা চাইছেন তখন কেন্দ্রীয় সরকার টাকা দিতে অনীহা প্রকাশ করেন। আমরা দেখছি ত্রিপুরার স্কুল ঘর মেরামতের জন্য, কি শিক্ষক নিয়োগের জন্য কি স্কুল ঘর তৈরী করার জন্য টাকা চাওয়া হয় তখন কেন্দ্রীয় সরকার টাকা দেন না এবং এই ভাবে টাকা না দেওয়ার ফলে তাদের শিক্ষা সম্প্রসারণ বিরোধী মনোভাব প্রকাশ হয়ে পড়ছে।

:— বুর্জোয়া রাষ্ট্রের যে স্বাভাবিক দৃষটিভংগী সেই দৃষটিভংগী দ্বারা তার শিক্ষা সম্প্রসারণ ঘটতে পারে না। কারণ আমার দেশের শিক্ষাকে সার্বজনীন করা হলে শিক্ষা সর্বস্তরে পৌছে গেলে তাদের শোষণের চেহারাটা প্রকাশ পেয়ে যাবে। সমাজের আমূল পরিবর্তন হয়ে যাবে এবং মানুষ এই বুর্জোয়া ব্যবস্তাকে ভেংগে ফেলবে। তার জন্য ওর এর বিরোধীতা করছে। সেই জন্য আমি এই প্রস্তাবের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করবো যে শিক্ষাকে যেন তারা সংবিধানের মধ্যে লিপিবদ্ধ করে সকলের জন্য শিক্ষার সম্প্রসারণ করার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করেন। আমার পরবর্ত্তী দাবী হল যে সকলের জন্য কাজ। আমরা দেখি স্বাধীনতার পর জন্ম লগ্ন থেকে এই পর্য্যন্ত কেন্দ্রীয় সরকার যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করেছেন ৫ম বার্ষিকী পরিকল্পনা তাতে দেখা যায় ষষ্ঠ পরিকল্পনার শেষেও শহরাংচলে বেকারের সংখ্যা বেড়ে গেছে। গ্রামের কৃষি শ্রমিক এখনও বছরে তারা ৫০ থেকে ১০০ দিনের বেশী কাজের ব্যবস্থা থাকে না। সেই জনগোষ্ঠির কাজের কোন ব্যবস্তা নেই। পরিকল্পনার মাধ্যমে তাদের কর্মসংস্থানের কোন ব্যবস্থা করা হয়না। যদিও আমরা মধ্যে মধ্যে তাদের মুখে চটকদারী বক্তব্য শুনতে পাই যে স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে

শহরের বেকারদের কাজের ব্যবস্থা আর,এল, ই, প্রোগ্রামের মাধ্যমে করা হয়েছে। আসলে সেখানে কিন্তু কোন কাজের ব্যবস্থা করা হয়না। এবারের পার্লিয়ামেনটে আমরা দেখেছি মন্ত্রীর বক্তব্য এবং বিভাগীয় মন্ত্রীর বক্তব্যের মধ্যে কত ফারাক। গত ২৬শে জানুয়ারী প্রধানমন্ত্রী বলেছিলেন যে দেশের ১২০ মিলিয়ন লোককে দারিদ্র সীমার উপরে তুলেছেন আবার অর্থমন্ত্রী পার্লিয়ামেনটে বলেছেন যে ৫৭ মিলিয়ন লোককে দারিদ্র সীমার উপরে তুলেছেন বিভিন্ন কর্মসূচির মাধ্যমে। সেই জন্য আমরা দাবী করেছি যে, এই যে শিক্ষিত বেকার তাদের জন্য কাজের গ্যারেনটি সৃষ্টি করতে হবে। অর্থ বরাদ্দের মাধ্যমে তাদের জন্য কাজের ব্যবস্থা করতে হবে। সেই জন্য এই বার্জুয়া রাষ্ট্র ব্যবস্থার যারা কর্ণদার তাদের কাছে দাবী তারা যেন বেকার-দের কাজের সংস্থানকে সংবিধানের মৌলিক অধিকার হিসাবে লিপিবদ্ধ করেন। আমরা দেখছি যে সমস্ত কর্মসুচী আমাদের সরকার জনকল্যাণের জন্য গ্রহণ করেন সেগুলিকে বানচাল করার জন্য কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করেন না। যেমন ফুড্ ফর ওয়ার্ক, যে পরিকল্পনার মাধ্যমে গ্রামীণ কর্মসংস্থানের প্রকল্প নেওয়া হয়েছিল সেখানে কেন্দ্রীয় সরকার সেটাকে বানচাল করার জন্য চাউলের বরাদ্দ কমিয়ে দিলেন এবং গ্রামের মানুষকে আরও বেকার করে দেওয়া হয়েছে। এস, আর. ই, পি এর জন্য যে প্রয়োজনীয় চাউল সেটা দেওয়া হচ্ছে না। ফলে গ্রামীণ কৃষি মজুরদের কাজের সুযোগ বন্ধ করে দেওয়া হচ্ছে। রাজ্য সরকার যে সমস্ত শিল্প উদ্যোগ নিচ্ছেন যেমন জুট মিল, কাগজের কল সংস্থাপন করার জন্য সেইগুলিকে বাতিল করে দেওয়া হচ্ছে বিভিন্নভাবে বিভিন্ন কায়দা করে। আমার রাজ্যে জুটমিল, রেল সম্প্রসারণ হলে বেকারদের একটা বিরাট অংশের কর্মসংস্থান হত সেটা করা হচ্ছে না। আমাদের রাজ্যে এখন ৮০ হাজারের উপর বেকার এবং শিক্ষিত বেকার প্রায় শতকরা ৩০ ভাগ। কাজেই বেকাররা যাতে আমার দেশে কাজ পায় সেইজন্য সেটাকে সংবিধানে মৌলিক অধিকার হিসাবে লিপিবদ্ধ করতে হবে। এই প্রস্তাব আমি হাউসের রাখছি এবং আমি আবেদন রাখছি যে মাননীয় সদস্যরা আমার এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মি: ডিপুটী স্পীকার :— শ্রীনগেন্দ্র জমাতিয়া।

কক-বরক শ্রী নগেন্দ্র জমাতিয়া

মানগীনাঙ Deputi Speak Sir তিনি অরনিস মানগীনাঙ সদস্য ভানুলাল সাহা কক তিসাথা ত্রিপুরা বিধানসভা কেন্দ্রীয় সরকারণ কইহা তিনি বাং সামুং তাই সারীংমং ন' মানথাই ইয়াকাং ইয়াকার হানাই সংবিধান

গসে নাজাকথাং। অম একটা রাজনীতি নাহামুং তাই কক তিসালাহা অরনি থ কাহামখে সাই মান'। আং যদি মান গীনাও অরনি আদিং ভানুবাবু ন সাংখালাই যে এই বামফ্রন্ট সরকার ত্রিপুরা অ শাসন ক্ষমতা কাইমানি লগে লগে ত্রিপুরা Govt যে বাজেট থালাইমানি অ বাজেটনি রাংবাই অরনিঅ যে সারাংথাই এবং চা থাই হানাই অরনি অ যে আলকা আলকা বাজেট তংগ কয়েক লক্ষ তামণি, কয়েক কোটিসে তংগ ববাই যে School থুলকজাকথা, যে জাগা সারাংথাই ফিয়গ রাজাকথা আবনি অবস্থা চলেইতং? এই বগাফা Tribal Boardling হানাই তিন লক্ষ রাং রাং রাজাকমানি আর তাই কাসে কারীইখা, চাই পাইলাহা। মানগীনাড Deputy Speaker Sir অমরপুরনি নগীরাই অ Class VIII জরা খুলকজাকপা কিন্তু মাষ্টার আংখা খরকথাম। হানথেই ন Class আটাথনি মাষ্টার তিনজন। হানায় বাহাই আর যে মানথাই ইয়াফাং হানাই গসে নাদি হানাই অ বরক কেন্দ্রিয় সরকারণ কক সাই মান? যেথানে অরনিঅ বরকন শিক্ষান রায়ানে নারাক তংখা। বেবাক মাষ্টারগ কাচারাই নারাক তংখা বরক যে শিক্ষা কারাই, মানাকমা কালাই তংবাইথা আরখে মাষ্টার রহরয়া। অমতাইখে বাজি সাই High School খালাই না হানাই শিক্ষামন্ত্রী আন উসাইসা। সাংখা যে ছেচুয়া স্কুলন' High থুলকসিনাই। আং সাকা, আব' কাচামন। আর' থুলকখেইন হাম। আর সাই রাইখা বিনন্দ সে উদ্বোবন খালাইনাই। হানখেইন ইয়াং Maneging Committee Circular মান্থা সরকারীভাবে বিনন্দ সে স্কুল খুলকনাই। হানখেই ন ঠিক আছে থুলকগারাথাং। হানখেই ন Oftice থাং খবর ফাইখা যে অর বিনন্দ স্কুল থুলকনা হানমানি আবতাই সরকারী তিনি খরবদা তং? না, মতাই; কোন খরব ত কারাই? অমতাই আর খানায়াথু হানখেন খাম লাহা। হাই অবস্থা। কাজেই অব Oftice নি বুমুং সুত্থ চালাকাহাম আংনা চেলাগাং, চালিতা বাড়ী অমতাইরগ Class V জরা School নি বাগাই মাষ্টার খরকসা সে। ছাত্র হানাথেইন কাযাম নি বারা কারাই মানগীনাও Deputy Speak crsis অমতাই হাইনে কেন্দ্রীয় সরকারনি থানি দাবী খানাইনানি অধিকার তংগ চেতন রাই তংখা, বাজেট আং তংখা হর' মানাকমা খিকালাই তংখা, অর তামাথ নাং স্কুল মাষ্টার রহবমানয়া সামং মানানি তাবুক যে এই যে নেহুরু পল্লী আরনিঅ Co-operative Bank থেকে দেড় লক্ষ Loan রাখা যে সামুং তাংদি হানবখেন তাম আংখা মাত্র কয়েকজনসি সামুঙমান হাই অবস্থা। তাবুকলে কাসে কারাইখা। মান গীনাত কৃষিমন্ত্রী হেইব কাহামখে সিঅ। কাজেই অমতাই রাজনৈতিক উদেশ্য তাই প্রস্তাবে তুবুমানি অমন চাংগসে নাই মানয়া।

বঙ্গানুবাদ শ্রীনগেন্দ্র জমাতিয়া।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এখানে মাননীয় সদস্য ভানুলাল সাহা এই প্রস্তাব আলোচনার জন্য উত্থাপন করেছেন যে ত্রিপুরা বিধান সভা কেন্দ্রীয় সরকারের কাছে সকলের জন্য চাই এবং শিক্ষাকে মৌলিক অধিকারের মধ্যে রাখার জন্য অনুরোধ করছে। এটা একটা রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য এখানে আনা হয়েছে এটা ভালো করে বলা যায়। আমি এখানকার মাননীয় সদস্য ভানুবাবুকে প্রশ্ন করি এখানে বামফ্রন্ট ক্ষমতার আসার সঙ্গে সঙ্গে যে বাজেট তৈরী করা হয়েছে ত্রিপুরা সরকার যে বাজেট করেছেন এখানে কর্ম এবং শিক্ষার নামে যে লক্ষ লক্ষ কেন, কোটি কোটি টাকার সংস্থান করা হয়েছে আলাদা আলাদা করে সেসব টাকা দিয়ে যেসব বিদ্যালয় খুলা হয়েছে সেগুলো এখন কি অবস্থায় আছে? ঐ বগাফা Tribal Boording এর নামে তিন লক্ষ টাকার কোন হিসেব নেই, মেরে ফেলেছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, অমরপুরের নগবাড়ীতে Class VIII পর্য্যন্ত School খোলা হয়েছে কিন্তু সেখানে শিক্ষক রয়েছেন মাত্র, তিন জন। যেখানে আটটি ক্লাশের জন্য তিনজন শিক্ষক রেখেছেন সেখানে তারাই কোন মুখে কেন্দ্রীয় সরকারের কাছে শিক্ষাকে মৌলিক অধিকারের অঙ্গীভূত ধারার জন্য বলছেন? যেখানে তারা সমস্ত শিক্ষার পথ বন্ধ করে রেখেছেন, মানুষদের শিক্ষাহীন অন্ধকারে রাখছেন যেখানে শিক্ষক নেই সেখানে শিক্ষক পাঠাচ্ছেন না। এভাবে মিথ্যা কথা বলে আমাকে একদিন শিক্ষামন্ত্রী বলেছেন ছেচুয়াতে একটা High School দেয়া হবে। আমি বলেছিলাম হ্যাঁ, ওখানে দিলেই ভালো হবে সখানে ঘোষণা করে দেওয়া হলো বিনন্দ জমাতিয়া স্কুল উদ্বোধন করবেন। এদিকে Manegeing Committee Circular পেলেন বিনন্দ বাবু উদ্বোধন করবেন। তারপর Office এগিয়ে খুজ করে দেখা গেলো এমন কোন Order করা হয়নি। এসব গণ্ডগোলের জন্য ঐদিন বিদ্যালয়টি আগুনে পুড়ে যায়। এমন অবস্থা। কাজেই এখানে নামদিয়ে সব কিছুকে বিবৃত করার প্রয়াস চলছে ক্লাশ V পর্য্যন্ত ছাত্রদের জন্য শিক্ষক একজন আর ছাত্র আছে তিনজন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এমন অবস্থায় কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করার অধিকার আছে। বেতন দেয়া হচ্ছে। বাজেট করা হচ্ছে এদিকে মানুষদের অন্ধকারে ফেলে রাখা হচ্ছে। সেখানে কেন আপনার শিক্ষক পাঠাতে পারছেন না। কাজের বেলায়ও তাই যেখানে নেহেরু পল্লী সেখানে সমবায় ব্যাঙ্ক থেকে দেড় লক্ষ টাকা লোন দেয়া হয়েছে কাজের জন্য মাত্র কয়েক জন সেখানে কাজ পেয়েছে।

এবং সেখানে তাও নেই। কাজেই এমন রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে যে প্রস্তাবে এখানে আনা হয়েছে ত্রটা কে আমরা মানতে পারিনা।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীবাসিদ আলী।

সৈয়ত বাসিদ আলী ঃ— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা যে প্রস্তাব এখানে উৎথাপন করেছেন তা উদ্দেশ্য প্রনোদিত। উদ্দেশ্য প্রনোদিত এই কারণে বলছি, উনি এখানে যে প্রস্তাব এনেছেন তার বিষয় বস্তু হচ্ছে, "ত্রিপুরা বিধান-সভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন যে সকলের জন্য শিক্ষা ও কর্ম সংস্থানকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে লিপিবদ্ধ করা হউক"। এতে আমরা দেখছি, সব সময়ই তাদের কাছে সর্ব্ব বিষয়ে কেন্দ্রীয় সরকারকে যুক্ত করে দেবার প্রবণতা রয়েছে। বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যে প্রতিষ্ঠিত হবার পর থেকে আমরা দেখছি, শিক্ষা নিয়ে যে সব কর্ম সূচী গ্রহণ করা হচ্ছে, তা খুবই নৈরাশ্য-জনক। আমরা বিভিন্ন জায়গায় গিয়ে দেখেছি, শিক্ষকরা স্কুলে যান না, কিন্তু তথাপি উপস্থিত আছেন বলে দেখান হয়ে থাকে। মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কিছুদিন আগেও অভিযোগ করা হয়েছিল এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে। তাছাড়া, এও অভিযোগ করা হয়েছিল, "মিড ডে মিল" নিয়ে দুর্নীতি চলছে। কিন্তু এ ব্যাপারে আজ পর্য্যন্ত কোন ব্যবস্থাই সরকার থেকে গ্রহণ করা হয় নি। যার ফলে, গরীব ছাত্রীরা সরকারের সব রকম সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। শিক্ষার সুযোগ তারা পাচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আরো লক্ষ্য করেছি, আজকে শিক্ষা ক্ষেত্রে শিথিলতা ধারণ করেছে। শুধু শিক্ষা ক্ষেত্রেই নয়, শিক্ষক, ছাত্র ও কর্মচারীদের মধ্যেও শিথিলতা এসেছে। এই শিথিলতা রাজনৈতিক কারনেই এসেছে। আজকে তারা শিক্ষার কাজে নিয়োজিত না হয়ে অন্য কাজে নিয়োজিত হচ্ছেন। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমাদের কাছে এর প্রমাণ আছে। আজকে ক্লাসগুলিতে যে ভাবে উন্নীত করে দেবার প্রবণতা এসেছে তাতে দেখা যাচ্ছে, ছাত্রদের মধ্যে উদাসীনতা পরিলক্ষিত হচ্ছে। এই সব কারণে আমরা দেখেছি, বিশেষ করে শিক্ষাগত দিক থেকে শিক্ষার সম্প্রসারণ হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে সকলের জন্য কর্ম সংস্থানের ব্যবস্থা করার জন্য যে প্রস্তাব আনা হয়েছে সে সম্পর্কে আমি বলতে চাই, কেন্দ্রীয় সরকার তা রূপায়ন করার দায়িত্ব রাজ্য সরকারের হাতেই ন্যস্ত করেছেন। এবং এর জন্য অর্থ ও খাদ্য যথোপযুক্ত ভাবেই দেওয়া হচ্ছে। কিন্তু তা জনসাধারণের কাজে না লাগিয়ে, নিজেদের স্বার্থে, দলীয় স্বার্থে তা ব্যবহার করা হচ্ছে এটা আমরা দেখতে পাচ্ছি। বিভিন্ন সময়ে

আমরা দেখেছি, যারা কাজ করেন না, কিন্তু তাঁদের দলীয় সমর্থক, তারা ঘরে বসেই "ফুড-ফর ওয়ার্কর" চাল পেয়ে যাচ্ছে। আর যারা তাঁদের দলীয় কর্মী বলে পরিচিত নন তারা কাজ করেও তাদের পাওনা থেকে বঞ্চিত হচ্ছে। দলীয় কর্মী হলেই পাওয়া যায়। তারা নিজেদের স্বার্থের জন্য, দলের দোহাই দিয়ে যে কর্ম সংস্থানের ব্যবস্থা করছেন তাতে গরীব জনসাধারণের স্বার্থ বিঘ্নিত হচ্ছে। কিন্তু কেন্দ্রীয় সরকারের কোন ক্রুটি আমি দেখতে পাচ্ছি না। ত্রিপুরার সাধারণ মানুষের যে আর্থিক অবস্থা, সে অবস্থার পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারকে এ রাজ্যের প্রতি আরও দৃষ্টি দেওয়া উচিৎ সেটা আমি সমর্থন করছি। কিন্তু বামফ্রন্টের রাজত্বে কেন্দ্রীয় সরকার বর্তমানে যা দিচ্ছেন তার ৫০ ভাগও সাধারণ মানুষের কল্যানে ব্যয়িত হচ্ছে না। সেখানেই আমাদের দ্বিধা। তাই আজকের এই উত্থাপিত প্রস্তাবটিকে আমি সমর্থন করতে পারছি না। সকলের জন্য শিক্ষা ও কর্মসংস্থানের ব্যবস্থা সংবিধানের মৌলিক অধিকারেই রয়েছে। কিন্তু আজকে এই প্রস্তাব উপস্থানের মধ্যে দিয়ে এটাই প্রমানিত হচ্ছে যে বামফ্রন্ট সরকার এ রাজ্যের সকলের জন্য শিক্ষা ও কর্মসংস্থানের ব্যবস্থা করতে ব্যর্থ হয়েছেন।

মিঃ ডেপুটি স্পীকার ঃ আমি মাননীয় সদস্য শ্রীমনোরঞ্জন মজুমদার মহোদয়কে উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি।

শ্রীমনোরঞ্জন মজুমদার ঃ— মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই সভায় মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা মহোদয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তার বিরোধীতা করতে গিয়ে আমি আমার বক্তব্য রাখছি। স্যার' যে শিক্ষা মানুষকে স্বাবলম্বী করে তুলে সে শিক্ষাই প্রকৃত শিক্ষা এবং সে শিক্ষাই প্রকৃতপক্ষে সমাজ জীবনে সমৃদ্ধি আনে। কিন্তু দুঃখের বিষয়, ত্রিপুরার বর্তমান শিক্ষার ব্যবস্থার কথা চিন্তা করলেই আমাদেরকে হতাশ হতে হয়। কারন সরকার শিক্ষার প্রতি নজর না দিয়ে শিক্ষা প্রতিষ্ঠানের সম্প্রসারণের প্রতি অধিকতর নজর দিচ্ছেন। তাই আজকে সবত্রই স্কুল হচ্ছে। এবং সেই সমস্ত স্কুলে আছে শিক্ষকের অভাব, ফারনিচারের অভাব, ব্ল্যাক বোর্ডের অভাব। কোন ইকুইপমেন্টস নাই। এরই নাম যদি শিক্ষা হয়, এটাকেই যদি আমাদেরকে মৌলিক অধিকারে সংযোজন করতে হয় তাহলে এটার প্রতিবাদ করা ছাড়া আমাদের গত্যন্তর নাই। বর্তমানে ত্রিপুরা রাজ্যে শিক্ষার এই অব্যবস্থাই চলছে। শিক্ষাকে আজকে কোথায় নিয়ে যাওয়া হচ্ছে তা ভাবলে শিহরিত হতে হয়। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসকে ভিত্তি করে কিছু পাঠ্য পুস্তক লেখা হচ্ছে এবং সেই পুস্তকগুলি,

লিখছেন কারা? ক্ষমতাসীন দলের মদতপুষ্ট কিছু শিক্ষক যাদেরকে অনভিজ্ঞ বললেও অত্যুক্তি হয় না। আগে যে বোর্ডগুলি ছিল, সেই বোর্ডগুলি ভেঙ্গে টুকরো টুকরো হয়ে গেছে। এই যে অব্যবস্থা আমরা দেখতে পাই, তার নাম যদি শিক্ষা সম্প্রসারণ হয় তাহলে আমাদের বলার কিছু নাই। আমরা দেখতে পেলাম যে, তৃতীয় শ্রেণী পর্যন্ত পরীক্ষা নেওয়া হচ্ছে না, তাদেরকে এমনিতেই প্রমোশান দিয়ে দেওয়া হবে। কারণ ওরা মিড ডে-মিলে ভীড় জমাচ্ছে এবং বছরের পর বছর যদি ওরা ক্লাস থ্রি পর্যন্ত থাকে তাহলে প্রকল্পটি চালাতে উনাদের অসুবিধা হয়। এই প্রকল্পটিই যদি পরীক্ষা পাশের মাধ্যম হয় তাহলে সেখানে আমাদের বলার কিছু নাই। পরীক্ষার এই নৈরাজ্যের পরিপ্রেক্ষিতে আজকে আমরা দেখতে পাচ্ছি, পরীক্ষা কেন্দ্রে দাঙ্গা হাঙ্গামা হচ্ছে। ছাত্রাবাসগুলি বন্ধ হয়ে যাচ্ছে। এই অবস্থার জন্য দায়ী কারা? সমাজের আর্থিক অবস্থাতো তার জন্য দায়ী নয়। শিক্ষা ব্যবস্থা যারা পরিকল্পনা করছেন মুলতঃ তারাই এর জন্য দায়ী। কাজেই পরিচালকদের দৃষ্টিভংগী পাল্টাতে হবে। শিক্ষা এমন শিক্ষা হওয়া উচিৎ যা মানুষকে স্বাবলম্বী করে তুলে, সমাজের সমৃদ্ধি আনবে। ভারতবর্ষের প্রধানমন্ত্রী ২০ দফা কর্মসূচীতে একটা পদক্ষেপ নিয়েছেন ৬০০ পরিবারকে পুনর্বাসন দেওয়া হবে এবং এমপ্লয়মেন্টের ব্যবস্থা করা হবে। কিন্তু সেখানেও আমরা দেখতে পাচ্ছি দলবাজী ছাড়া কিছুই হচ্ছে না। সেখানেও চাকুরী ক্ষেত্রে এ্যাজ বার রয়ে গেছে। তাছাড়া যারা পাশ করে নাই সে সমস্ত বেকারদের কথাও চিন্তা করতে হবে। প্রতি ব্লকে যদি ৬০০ পরিবারকে সঠিক ভাবে পুর্ণবাসন এবং এমপ্লয়মেন্ট দিতে না পারি তাহলে ত্রিপুরার সমৃদ্ধি আসবে না। এই ব্যাপারে আমাদের চিন্তা করতে হবে। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— আমি মাননীয় সদস্য শ্রী মানিক সরকার মহোদয়কে উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি।

শ্রী মানিক সরকার :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি অত্যন্ত আনন্দবোধ করছি এই কারণে যে মাননীয় সদস্য শ্রী ভানুলাল সাহা মহোদয় আজকে যে প্রস্তাবটি হাউসের সামনের উপস্থিত করছেন এটা শুধু ত্রিপুরাতেই সীমাবদ্ধ নয়, গোটা ভারতবর্ষের ৭৮ কোটি মানুষের স্বার্থ এর সংগে জড়িত। আজকে শুধু এই বিধান সভার কতিপয় সদস্য বা সদস্যাই নন, ত্রিপুরার ২২ লক্ষ মানুষই নন, স্বাধীন ভারতবর্ষকে যারা প্রকৃত অর্থেই ভালবাসেন, সমগ্র ভারতবাসী ছাত্র-যুবক নির্বিশেষে ঐক্য ভাবে ভারতবর্ষের সংবিধানের মৌলিক অধিকারের মধ্যে শিক্ষা ও কাজের অধিকারকে সন্নিবেশে দাবীতে সোচ্চার।

বিস্তৃত আলোচনার সুযোগ আজকে খুবই কম, তাই আমি সংক্ষিপ্ত ভাবে প্রস্তাবটিকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। প্রথমতঃ সকলের জন্য শিক্ষার ব্যবস্থা করার অর্থ আমি ব্যক্তিগত ভাবে এটা মনে করিনা যে ভারতবর্ষের ৬৮ কোটি মানুষকে আমরা ডাক্তার বা ইঞ্জিনীয়ার করতে পারব। এটা সম্ভবও নয়। সমাজ ও সভ্যতার অগ্রগতির অন্যতম মাধ্যম হচ্ছে শিক্ষা। এটাকে বাদ দিয়ে কোন সভ্যতা গড়ে উঠে না। কাজেই এই ক্ষেত্রে আমরা যদি আমাদের জাতির দিকে তাকিয়ে দেখি স্বাধীনতার ৩৭ বৎসর পর আমাদের দেশে ৬৮ কোটি মানুষের মধ্যে আজকে প্রায় ৪২ কোটি মানুষ নিরক্ষর। ইউনাইটেড ন্যাশন্যাল অরগানাইজেশ্যান সম্প্রতি তাদের যে শিক্ষা সম্প্রর্কিত বুলেটিন তাতে তাঁরা দেখিয়েছেন পৃথিবীতে প্রায় চার শতাধিক দেশ আছে তার মধ্যে সারা পৃথিবীতে লোক সংখ্যা প্রায় সাড়ে চারশত কোটি। এই সাড়ে ৪ শত কোটি মানুষের মধ্যে আজকে পৃথিবীতে নিরক্ষর মানুষের সংখ্যা ৮০ থেকে ৮১ কোটি। দুর্ভাগ্যজনক ও পরিতাপের বিষয় এটাই, স্বাধীনতার ৩৭ বৎসর পর আমাদের দেশ হচ্ছে পৃথিবীর মধ্যে নিরক্ষরতায় প্রথম। অর্থাৎ পৃথিবীর মোট নিরক্ষরের ৪০ থেকে ৪১ ভাগ মানুষ বাস করে ভারতবর্ষে। স্বাধীনতার আগে বৃটিশ সাম্রাজ্যবাদীরা যখন ভারতবর্ষ শাসন করতেন হিসাব করে দেখা গেছে তখন এই ভারতবর্ষের শিক্ষিত মানুষের সংখ্যা ছিল ১০ থেকে ১১ ভাগ। আমরা যদি অংকের হিসেবে যাই খুব সাধারণ সরল অংক তাহলে বুঝা যাবে যে স্বাধীনতার ৩৭ বৎসরে প্রতি বৎসর একজন মানুষকে স্বাক্ষর করা যায়নি। যদি তাই হতো তাহলে ৩৭ বছরে ৩৭ জন এবং ব্রিটিশ শাসনাধীন ভারতে শতকরা ১০ সব মিলিয়ে ৪৭ পারসেণ্ট হতো। কিন্তু তাও নয়। আমি বুঝতে পারি না কংগ্রেস দলের বা যাদের কংগ্রেস দল স্বীকার করেন না সেই আগ মার্কা কংগ্রেসীরা কি করে এই প্রস্তাবের বিরোধীতা করেন। এঁরা তো আসলে দেশের শত্রু, দেশের স্বাধীনতা সার্বভৌমিত্ব ঐক্য সংহতি এবং অগ্রগতির ক্ষেত্রে প্রতিবন্ধকতা সৃষ্টি করতে চান। আজকে আমরা লক্ষ্য করছি যে, স্বাধীনতার পর থেকে কেন্দ্রীয় সরকার মুখে বলছেন নিরক্ষরতা দূর করতে হবে, শিক্ষার সম্প্রসারণ ঘটাতে হবে, কিন্তু কার্য্যত করছে সম্পুর্ণ উল্টো। প্রতি বছরই আমাদের রাষ্ট্রপতি সর্বপল্লী রাধাকৃষ্ণনের জন্মদিনে শিক্ষক দিবস পালন করা হয় এবং বড় বড় বক্তৃতা দেন রেডিওতে এবং টেলিভিশনে। মজার জিনিষ হচ্ছে, স্বাধীনতার পরে কেন্দ্রীয় সরকার শিক্ষা সম্পর্কে তিনটি কমিটি গঠন করেছিলেন। প্রতিটি কমিশনের যা বক্তব্য সেটা হচ্ছে শিক্ষা খাতে অর্থ বেশী বরাদ্দ করতে হবে এবং মাধ্যমিক স্তর সম্পর্কে পরীক্ষা- নিরীক্ষা করবার জন্য যে কমিশন সেই কমিশন

বলেছিলেন যে শিক্ষা খাতে অন্ততঃ শতকরা ১০ ভাগ বরাদ্দ করতে হবে। কারণ প্রতিটি শিক্ষা কমিশনের সাধারণ রিকমানডেশ্যান হচ্ছে শিক্ষা খাতে বাজেট বরাদ্দ বাড়াতে হবে। কিন্তু আমরা লক্ষ্য করেছি স্বাধীনতার পর আজকে ৩৭ বছরে কোন বছরই শতকরা ১০ ভাগ শিক্ষা খাতে বাজেট বরাদ্দ করা হয় নি। সর্ব্বাধিক বাজেট যেটা বরাদ্দ হয়েছে শিক্ষা খাতে সেটা হচ্ছে শতকরা ৭ ভাগ এবং অংক করে দেখা গেছে সেই বছরে ৫ ভাগও শিক্ষা খাতে খরচ করা হয় নি। আর আজকে সে জায়গায় বছরে শিক্ষা খাতে বাজেট শতকরা দেড় ভাগ এবং যে ওয়ার্কিং রিপোর্ট ফিনান্স ডিপার্টমেন্টে দিয়েছে দেখা গেছে শতকরা ৫০ পয়সা খরচ হয়েছে। আমরা দেখছি আমাদের রাজ্য সরকার যখন ৪ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছেন স্কুল ঘর মেরামত করার জন্য, বেঞ্চ, চেয়ার-টেবিল কেনার জন্য এবং কিছু মাষ্টার মশায় নিয়োগ করার জন্য কিন্তু তার জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিতে চান না। শ্রীমতি ইন্দিরা গান্ধী নামে কনফারেন্স করে কোটি কোটি টাকা খরচ করেন আগামী দিনের নির্বাচনী বৈতরণী পার হবার রাস্তা পরিস্কার করবার জন্য তার জন্য ২০০ কোটি টাকা খরচ করে ফেলেছেন সাত দিনে। আর ত্রিপুরা রাজ্যের ঘর নির্মাণ করার জন্য ৪ কোটি টাকা দিতে চান না। এই হচ্ছে ঘটনা। আমাদের দেশে ১০০ জন ছেলেমেয়ে যদি স্কুলে ভর্ত্তি হয় তার মধ্যে দেখা যায় শতকরা ৬০ ভাগ ছেলেমেয়ে অষ্টম শ্রেণীতে পৌছার আগেই স্কুলে ছেড়ে চলে আসতে বাধ্য হয় এবং শেষ পর্যন্ত কলেজ স্তরে গিয়ে শতকরা দশজনও পৌছতে পারে না।

এই ব্যবস্থার ফলেই আমরা শিল্প, কৃষি থেকে শুরু করে সমস্ত ক্ষেত্রে পিছিয়ে পড়েছি। কাজেই এই অবস্থার মধ্যে আমাদের পক্ষে অগ্রসর হওয়া সম্ভব নয় এবং সেই জাতি পৃথিবীর মধ্যে প্রতিষ্ঠিত হতে পারে না। কাজেই এই জায়গায় দাড়িয়ে আজকে প্রস্তাবের সার্থকতা আমাদের বিচার করে দেখতে হবে সে জন্যই এই প্রস্তাবকে আমি সমর্থন করছি।

দ্বিতীয় প্রশ্নটা হচ্ছে সকলের জন্য কাজ এটা সংবিধানের মধ্যে মৌলিক অধিকারের মধ্যে অর্ন্তভুক্ত করতে হবে। প্রস্তাবটা শুধু এই জন্য নয় যে কিছু বেকার ছেলে-মেয়ের ক্ষুন্নি বৃত্তির সমস্যার সমাধান হবে। প্রশ্নের সাথে মানুষের শ্রমশক্তি নিবিড় থেকে সভ্যতার এবং সমাজের অগ্রগতির সম্পর্ক রয়েছে। বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি নিয়ে শ্রম শক্তিকে কাজে লাগাবার পরিকল্পনা না নিলে কোন জাতিই অগ্রসর হতে পারে না। কাজেই এখানে প্রশ্নটা এই নয় যে কয়টা ছেলে চাকুরী পেল, কয়টা মেয়ে চাকুরী পেল। আসল হচ্ছে দেশের কৃষি, শিল্প সমস্ত দিক থেকে এই দেশের যে মূল শ্রমশক্তি যুবক যুবতী তাদের কাজে লাগাতে হবে তার জন্য পরিকল্পনা চাই। এই নিয়ে সরকারের

চলতি লোকসভার বাজেট অধিবেশনে প্রদত্ত তথ্য থেকে দেখা গেছে আমাদের ভারতবর্ষে বেকারের সংখ্যা ৬ কোটির কম হবে না। ৬ কোটি ছেলে মেয়েকে নিস্কর্মা করে রেখে প্রাকৃতিক সম্পদকে কাজে লাগিয়ে আমরা দেশকে গড়বো কি করে? তাই দেশ ও জাতীর স্বার্থেই চাকুরীর অধিকারকে মৌলিক অধিকার হিসাবে অন্তভূক্তির প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করি।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা।

শ্রীরবীন্দ্র দেববর্মা :—মিঃ ডেপুটি স্পীকার স্যার এখানে মাননীয় সদস্য ভানু লাল সাহা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। এর কারন, আজকে যদি আমরা সমস্ত ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থা বাদ দিয়ে ত্রিপুরা রাজ্যের কথা ভাবি এবং ত্রিপুরা রাজ্যের শিক্ষা ব্যবস্থার দিকে তাকাই তাহলে আমরা কি দেখতে পাই? এক একটা হাই স্কুল, টুয়েলভ্ স্কুল গড়াই যেন সরকারের কাজ। এক একটা হাইস্কুল টুয়েলভ্ ক্লাস স্কুল হচ্ছে, কিন্তু শিক্ষা ব্যবস্থা কিভাবে কি চলছে দিকে যাচ্ছে, তার দিকে কোন নজর নাই। এটাই আমরা দেখছি অমরপুরের উপজাতি অধ্যুষিত এলাকায় সেই কয়েকদিন আগে ফেব্রুয়ারী মাসে আমি ঐ এলাকায় গিয়েছিলাম। জয়চৌধুরী পাড়াতে সেখানকার জনসাধারণ আমাকে বলেছেন যে সেখানে মাষ্টারমশাই ৭দিন ধরে আসছেন না। গ্রামবাসীরা বললেন, রাষ্ট্রপতি মারা গেছেন তাই উনি চলে গেছেন। এইভাবে মাসে একবার রাষ্ট্রপতি প্রধানমন্ত্রী, মুখ্যমন্ত্রীকে মেরে তারা স্কুল থেকে ছুটি নিয়ে চলে যান। যেহেতু গ্রামবাসীরা এইসব কিছুই বুঝেন না। তাদেরকে এইভাবে বুঝিয়ে মাষ্টারমশাইরা তাদের দিন কাটাচ্ছেন। এই কি সুষ্ঠু শিক্ষা ব্যবস্থা। এটা আমি ডেপুটি ডিরেক্টরকে জানিয়েছি। তারপর সেখানে নারিকেলকুঞ্জ নামে একটি জায়গা আছে। সেখানে মাষ্টারমশাই আছেন, কিন্তু স্কুল ঘর নাই। এই জিনিসগুলিকে কি সুষ্ঠু শিক্ষা ব্যবস্থা বলব? আবার উনারা গর্ব করে বলছেন যে ছাত্রদেরকে আমরা ১৫০ টাকা করে স্টাইপেণ্ড দিচ্ছি। কিন্তু তাতে দেখা যায় কি তারা ৬ মাসেও এই টাকা পাননা। মাননীয় শিক্ষামন্ত্রী বলেছিলেন যে, যদি অর্থ দীর্ঘদিন পরে তাদেরকে দেওয়া হয় তাহলে সেই টাকা শিক্ষার কাজে লাগেনা, তারা তা কুকাজে লাগায়। এইভাবে আমরা দেখেছি কংগ্রেস আমলে কতগুলো বোর্ডিং ছিল, কিন্তু এখন আর বোর্ডিং দেখতে পাইনা। গান্ধী স্কুলে উপজাতিদের জন্য বোর্ডিং ছিল, প্রাচ্যভারতী স্কুলে বোর্ডিং ছিল। আগরতলার প্রায় প্রতিটি স্কুলে বোর্ডিং ছিল। কিন্তু এখন একমাত্র উমাকান্ত বোধজং ছাড়া আর কোন স্কুলে বোর্ডিং নেই। বোধজং স্কুলেও আস্তে আস্তে উপজাতিদের সংখ্যা হ্রাস পেয়ে যাচ্ছে। এইভাবে একদিন উপজাতিদের জন্য কোন বোর্ডিংই থাকবেনা। তারপরে আমরা

দেখেছি, ত্রিপুরার সমস্ত জায়গায় কতকগুলি রেসিডেনশিয়েল স্কুল খোলা হয়েছে। তার মধ্যে গার্লস বোর্ডিং অর্থাৎ ছাত্রীবাস ১০০ আসন বিশিষ্ট করার কথা। কিন্তু তাতে দেখা গেল ১০ লক্ষ টাকা উধাও। কোটি কোটি টাকা এইভাবে উধাও। আজকে ভানুলালবাবু প্রস্তাব এনেছেন যে সকলের জন্য শিক্ষা ও কর্মসংস্থানকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে লিপিবদ্ধ করা, তার জন্য কেন্দ্রীয় সরকার এর কাছে অনুরোধ জানাচ্ছেন। আমরা উদয়পুরে গার্লস বোডিং-এ দেখেছি, তুলসীবতীতে দেখেছি কতিপয় গুণ্ডার আক্রমনে সেখানে শিক্ষার পরিবেশকে বিষাক্ত করে তুলেছে। এইবার দেখা গেল মাধ্যমিক পরীক্ষায় কিভাবে গণ্ডগোল হল। মাষ্টারমশাইর মাথা ফাটানো, পরীক্ষা হলে বোমা ফাটানো এই কি সুষ্ঠু শিক্ষা ব্যবস্থার সুষ্ঠু পরিবেশ ? মাষ্টারমশাইকে মারা এইটা যে কতটুকু জঘন্যতম অপরাধ, তা এই আমলে হয়ে গেছে। আমরা আগের বক্তা মানিক বাবু বলেছেন ইন্দিরা গান্ধী নাকি বড় বড় সম্মেলন করে অনেক টাকার অপচয় করেছেন। কিন্তু আমরা জানি বামফ্রন্ট সরকারের পূর্তি উপলক্ষেও ত এখানে কোটি কোটি টাকা খরচ করা হয়, তারপর এখানে বুক ফেয়ার উপলক্ষ্যেও কতগুলি টাকা খরচ করা হয়। এইগুলি কি অপচয় নয় ? তারা নিজেদের দিকে তাকান না। তারপর কর্ম সংস্থানে কথা যদি বলি আমরা দেখেছি তুকসাক্যমা গাঁওসভাতে কাজ হয়ে গেছে কিন্তু পয়সা দেওয়া হয়নি। শ্রীআনন্দ চাক্মা, শচীন্দ্র লাল চাকমা, সুবোধ চাক্মা অভয় চাক্মা। এদেরকে দিয়ে কাজ করিয়ে টাকা দেওয়া হয়নি। দলপতি গাঁওসভাতে বৎসরের পর বৎসর কাজ করিয়ে টাকা দেওয়া হয়নি। ডম্বুর ব্লক রাস্তাঘাট মেরামতির কাজ করা হয়েছে কিন্তু টাকা দেওয়া হয়নি। এইটা কি সুষ্ঠু কর্ম সংস্থান ? মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আরও শিল্পোদ্যোগের কথা যদি বলি, যেমন কাগজ কলের কথা তারা বলেন, কিন্তু আমাদের এখানে যে জুট মিল তার অবস্থাটা এখন কোথায় এসে দাঁড়েয়েছে ? এমনভাবে তারা পরিবেশকে বিষাক্ত করে তুলেছে অফিসে বসে কর্মচারীরা আলোচনা করে কোন বিধায়ক কি করেছে, কোন মন্ত্রী কি করল, এইসব আলোচনা করতে করতে ১০ টা থেকে ৫টা পর্যন্ত সময় কাটিয়ে কর্মচারীরা বাড়ীতে চলে যায়। এইভাবে কাজ না করে পয়সার নেওয়ার নিয়ম ওরা শিখিয়ে দিয়েছে। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার, আজকে মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা যে প্রস্তাব এনেছেন এইটা অবাস্তব এবং বাস্তব চিত্রের সঙ্গে কোন মিল নেই। তার জন্য আমি এই প্রস্তাবকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রীরসিক লাল রায়।

**শ্রীরসিক লাল রায় :**—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে মাননীয় সদস্য শ্রীভানু লাল সাহা যে প্রস্তাব এনেছেন, এই প্রস্তাবে দেখা যায় শিক্ষা ও কর্মসংস্থানকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে লিপিবদ্ধ করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছেন। এইটা সঠিক যে সারা ভারতবর্ষের মানুষের জন্য যদি মৌলিক অধিকারটা দেওয়া হয়, তাহলে উপকারই হবে, কিন্তু মানিক বাবু বক্তব্য রাখার সময় একটা জায়গায় উক্তি করেছেন যারা বক্তব্য রেখেছেন উনাদেরকে শত্রু হিসাবে একটা উক্তি করেছেন। কিন্তু এটাত বিরোধীতা করার কথা নয়, কিন্তু কেন এই বিরোধীতা ? আজকে যিনি এই প্রস্তাব এনেছে, যারা এই প্রস্তাব এনেছেন, যারা দেশের মানুষের খাবার কেড়ে নিয়ে যায় তারা দেশের মানুষের কল্যানের কথা চিন্তা করেন এইটা অবাক হওয়ারই কথা। সামনে পঞ্চায়েত নির্বাচন, তার জন্য বিরোধী দলের সদস্যদের অবাক হওয়ার কারন হয়ে দাঁড়িয়েছে, ভাবছেন যারা দেশের মানুষের আহার কেড়ে নিয়ে যায় তারা কিভাবে দেশের কল্যানের কথা চিন্তা করে। ৮০ সনের দাঙ্গা এবং অন্যান্য দাঙ্গার সঙ্গে জড়িত যে নায়ক সেই বিনন্দ জমাতিয়াকে যে লক্ষ লক্ষ টাকা পাইয়ে দেওয়ার চেষ্টা করে যারা, তারা জনগনের কল্যানের চিন্তা করে এইটা অবাক হওয়ারই কথা।

এইটা সংবিধানের রাষ্ট্র শাসনের নির্দেশক নীতিতে দেওয়া আছে। সঠিকভাবে যদি আপনারা ভারতবর্ষের সংবিধানকে ধরতেন তাহলে আজকে ত্রিপুরার সরকারকে ত্রিপুরার জনসাধারণ কোন মতেই মুক্তি দিতনা, গলা টিপে ধরত। আপনারা কারচুপি করেছেন, মানুষের মুখের আহার কেড়ে নিয়েছেন, একজনের মুখের আহার নিয়ে অন্য জনের মুখে ভরে দিয়েছেন। আজকে কেন্দ্রীয় সরকারকে আপনারা বলছেন অধিকার দিতে হবে। কিন্তু আপনারা ত্রিপুরার মানুষকে কতটুকু অধিকার দিয়েছেন, কতটুকু কর্মসংস্থানের ব্যবস্থা করেছেন। আপনারা যা করেছেন তা হচ্ছে, একটা পরিবারের ৬ জনের ৬ জনকেই চাকুরী দিয়েছেন, অন্য একটি পরিবারের ৬ জনের একজনকেও চাকুরী দিতে পারেন নি। এটা ত্রিপুরার মানুষের দুর্ভাগ্য।

শিক্ষার ক্ষেত্রে আপনারা শিক্ষার নিশ্চয়তা চেয়েছেন। শিক্ষার ক্ষেত্রে দেখা গেল সারা ভারতবর্ষের মানুষকে শিক্ষিত হবার মৌলিক অধিকার দেওয়া হয়েছে। অথচ ত্রিপুরায় যারা আছেন তাদের জন্য ত্রিপুরার এই সরকার ক্ষমতায় এসে এই শিক্ষার ক্ষেত্রটাকে কোথায় নামিয়েছেন। কংগ্রেস আমলে তবু শিক্ষার একটা মূল্য ছিল। আর আপনারা তাকে নষ্ট করে ত্রিপুরার মানুষের জন্য শিক্ষার ক্ষেত্রে রাজনীতি ঢুকিয়েছেন। এখানে একটা স্কুলের ছানি নাই, চেয়ার নাই, অথচ এই শিক্ষার জন্য

কোটি কোটি টাকা আপনারা কেন্দ্র থেকে এনেছেন। এই টাকা আপনারা কোথায় দিচ্ছেন? ঐ বিনন্দ জমাতিয়ার পকেট তার পরেও আপনারা আবার দাবী করছেন টাকার জন্য। এইভাবে আপনারা ত্রিপুরার মানুষকে আর কত ভুল বুঝিয়ে রাখবেন, আসলেতো আপনারা শিক্ষা চান না, কারণ ত্রিপুরার মানুষ যদি শিক্ষিত হয়ে যায় তাহলে তো আর ত্রিপুবার বুকে তারা বামফন্ট সরকারকে সমর্থন করবে না। আমি গত দুই তিন দিনের একটা ঘটনার কথা বলছি। আগরতলায় শিক্ষার ক্ষেত্রে মাষ্টার মহাশয়ের প্রতি আক্রমন করেও সেখানে ট্রেন্সফার করার দরকার হয়নি। কিন্তু আমার সোনামুড়াতে মাধ্যমিক পরীক্ষা শান্তিপূর্ণভাবে হয়ে গেল, টুয়েলব ক্লাস পরীক্ষায় যেহেতু আপনাদেব একজন কর্মীকে সেই স্কুলে প্রবেশ করতে দেওয়া হয়নি, তাই সেই স্কুলের ছাত্রদের ট্রেন্সফাব করা হয়েছে। আজকে ছাত্র আন্দোলন চলছে সোনামুড়া সাবডিভিশানে। সেখানে সোনামুড়ার ছেলেরা মেলাঘরে গিয়ে পরীক্ষা দেবে, আর মেলাঘরের ছেলেরা পরীক্ষা দেবে সোনামুড়াতে এসে, এই ঠিক করা হয়েছে। আসলে এইভাবে রাস্তার মধ্যে দুই দলের মারামারি করার একটা ব্যবস্থা করা হয়েছে। এই ঘটনাগুলিই প্রমান করে যে শিক্ষার কতটা অবনতি হচ্ছে এবং শিক্ষার ক্ষেত্রটাকে আপনারা রাজনীতির ক্ষেত্রে প্রয়োগ করেছেন।

আর কর্মস্থানের ক্ষেত্রে এমন অনেক প্রমান আছে যে, শিক্ষিত হয়ে বসে আছে কিন্তু চাকরী পায়নি। আর যিনি সংগঠন করছেন তাকে আপনারা চাকুরী দিয়েছেন, তার বাড়ী-ঘরের সবাইকে চাকুরী দিয়েছেন। কাজেই আমার বক্তব্য হচ্ছে এখানে আজকে যে প্রস্তাব আনা হয়েছে, আমি তার তীব্র বিরোধীতা করি দাঙ্গা কারিদের হাতে আমরা এই সমস্ত ক্ষমতা দিতে পারি না।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য আপনাব বক্তব্য শেষ করুন।

শ্রী রসিকলাল রায় :— আর একটু, আমার বক্তব্য, ভানুবাবুর এই প্রস্তাবের উপর মাননীয় সদস্য মানিকবাবু যা বলে গেছেন আমি তার সম্পূর্ণ বিরোধীতা করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য আপনার টাইম শেষ হয়েছে, আপনি শেষ করুন।

শ্রী রসিকলাল রায় :— আর একটু, স্যার। আমার বক্তব্য, ত্রিপুরার জনগনের স্বার্থে আপনারা হিংসাত্বক পথ ছেড়ে ত্রিপুরার জনগনের জন্য কাজ করুন। আপনারা কেন্দ্রীয় সরকার থেকে যে কোটি কোটি টাকা এনেছেন সেটার সৎ ব্যবহার করে ত্রিপুরার মানুষের উপকার করতে শিখুন, তবেই আমরা আপনাদের আনা এই প্রস্তাব সমর্থন

করব। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার।

শ্রী সমীর দেব সরকার :— মিষ্টার ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য ভানুবাবু যে প্রস্তাব এখানে এনেছেন, আমি এই প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য রাখছি। আমার আগে মাননীয় সদস্য মানিকবাবু যথেষ্ট যুক্তিপূর্ণভাবে তার বক্তব্য রেখেছেন। এবং আলোচনা করতে গিয়ে বলেছেন যে সবার জন্য কাজ ও শিক্ষার অধিকার, শুধুমাত্র ত্রিপুরা রাজ্যের ২১ লক্ষ মানুষের অধিকারের প্রশ্নে নয়, শুধুমাত্র ছাত্র বা যুবকদের অধিকারের প্রশ্নে নয়, ভারতবর্ষের ৮০ কোটি মানুষের অধিকার রক্ষার প্রশ্নে যথাযথ সময়ে ভানুবাবু এই প্রস্তাব এখানে এনেছেন। এই প্রস্তাবের উপর আলোচনা করতে গিয়ে প্রথমে আমি যে জিনিষটা বলতে চাই তা হচ্ছে, ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী পণ্ডিত জহরলাল নেহেরু স্বাধীনতার পরবর্ত্তী সময়ে সমগ্র ভারতবর্ষের ছাত্র ও যুব সমাজসহ সাধারণ মানুষের সামনে যে প্রতিশ্রুতি রেখেছিলেন তা হল, সোভিয়েত পরিকল্পনা রাশিয়ার মত, মানে একটি সমাজতান্ত্রিক দেশের মতো ভারতবর্ষেরও পাঁচশালা করা গ্রহন করা হবে। এর পরিকল্পনার মধ্য দিয়ে ভারতবর্ষে বেকার থাকবে না, অশিক্ষিত থাকবে না। কৃষকরা ভূমিহীন থাকবে না। সোভিয়েত দেশেও এই ধরনের পঞ্চ বার্ষিকী পরিকল্পনা হয়েছে, তাতে আমরা দেখেছি, সেই পরিকল্পনার ফলস্বরূপ আজকে তারা বড়াই করে বলতে পারে যে সেখানে একজনও বেকার নাই একজনও দারিদ্র্যতার অন্ধকারে থাকছে না। ঠিক তার পাশাপাশি ভারতবর্ষের এই পঞ্চ বার্ষিকী পরিকল্পনার মধ্যে দাঁড়িয়ে আমরা লক্ষ্য করেছি যে, ভারতবর্ষের বেকারের সংখ্যা পৃথিবীর যে কোন দেশের চেয়ে অনেক বেশী। আমাদের দেশে শুধুমাত্র রেজিষ্ট্রীকৃত বেকারের সংখ্যা ২ কোটি ১৫ লক্ষ ৩৯ হাজার, এইটা হচ্ছে ১৯৮৩ ইংরাজী অক্টোবর মাসের হিসাব। তা ছাড়াও বিভিন্ন গ্রামাঞ্চলে অর্ধশিক্ষিত অনেক বেকার রয়ে গেছে। যেহেতু তারা রেজিষ্ট্রীভুক্ত হয়নি তাই তাদের সংখ্যাটা বলা যাচ্ছে না। এইভাবে ভারতবর্ষের বেকারের সংখ্যা ১০ কোটিতে দাঁড়িয়েছে। আমরা লক্ষ্য করেছি, গ্রামাঞ্চলের বেকাররা খুব অসুবিধার মধ্যে আছে, তাদের হাতে প্রয়োজনীয় ভূমি নাই। ভারতবর্ষের পুঁজিবাদী শাসক গোষ্ঠি স্বাধীনতা পরবর্তী সময়ে ভারতবর্ষের কৃষকদের ভূমিহীন না করার প্রতিশ্রুতি দিয়েছিলেন। তাতে আমরা দেখেছি আমাদের দেশে যে ভূমি আছে তার ৩৭.৫ ভাগ তুলে দিয়েছে ৬ শতাংশ মানুষের হাতে। আর ৭০ শতাংশ ভূমি রয়েছে ১০ ভাগ মানুষের হাতে। এই যে ভূমিবন্টন ব্যবস্থা তাতে প্রতি বছর গ্রামাঞ্চলে কোটি কোটি বেকার তৈরী হচ্ছে। সাধারণ মধ্যবিত্ত কৃষকরা ভূমিহীন ক্ষেতমজুরে পরিণত হচ্ছে। এইভাবে গ্রামাঞ্চলে বেকারের সংখ্যা বাড়ছে আর শহরাঞ্চলে পুঁজি-

বাদী ব্যবস্থার ফল হিসাবে ছোট ছোট কল কারখানাগুলি প্রতিযোগিতার বাজারে পুঁজিপতি বাজারীদের সঙ্গে পাল্লা দিতে গিয়ে দিন দিন এই ছোট ছোট কলকারখানা গুলি বিলুপ্ত হয়ে যাচ্ছে। বড় বড় কলকারখানাগুলি ক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি পুঁজিবাদী অর্থনীতির ফল হিসাবে সেখানে শ্রমিকরা প্রতিনিয়ত ছাটাই হয়ে যাচ্ছে এবং সেই ছাটাই শ্রমিকরা বিরাট বেকার বাহিনী হিসাবে আজকে সামিল হচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন কল কারখানাগুলিতে আমরা লক্ষ্য করেছি যে এইভাবে প্রায় ১ কোটি শ্রমিক ছাটাই হয়ে বেকার হয়ে গেছে।

কেন্দ্রীয় সরকারের যান্ত্রিক কলে এখন ১ লক্ষ লোক আবার কাজ থেকে ছাটাই হয়ে যাচ্ছেন। কাজেই আমরা লক্ষ্য করেছি এই কেন্দ্রীয় সরকার পুঁজিপতিদের স্বার্থে এক বিরাট কর্মহীন বেকার গোষ্ঠী সৃষ্টি করছেন। কাজেই মাননীয় বিধায়ক ভানু লাল সাহা যে প্রস্তাব এনেছেন তা ভারতবর্ষের ৮০ কোটি মানুষের সামনে অতি গুরুত্ব সহকারে এসেছে। সার্ভে করে দেখা গেছে ভারতবর্ষে ২ কোটির বেশী বেশী শ্রমিক এখানে আছে। ভারতবর্ষের মানুষ যে কত দারিদ্রতার মধ্যে আছেন তা তুলে ধরা হয়েছে। শ্রীমতি গান্ধীর সরকার বড় বড় কথা বলেন, তারা ৫ দফা, ১০ দফা কর্মসূচীর কথা বলেন আবার ঘোষণা করেন কেন্দ্রে আগামী ৯ মাস কোন নিয়োগ করা হবেনা। কাজেই এটা আজকে শুধু কেন্দ্রীয় সরকার বলে কথা না রাজ্য সরকার বলে কথা না সারা ভারতবর্ষের সামনে এটা বিরাট সমস্যার সৃষ্টি করা হচ্ছে। বর্তমানে ইউ পি এস সি র যে বয়স সীমা ২৮ ছিল সেটাকে কমিয়ে ২৬ করা হয়েছে তাও আমাদের দেশের বেকারদের সামনে এক বিপদ হয়ে উঠেছে। আজকে তাই আমরা দেখছি কেন্দ্রীয় সরকার ঐ পুঁজিপতিদের স্বার্থে, বিচ্ছিন্নতাবাদীদের স্বার্থে একটা বিরাট অংশের লোককে ব্যবহার করছেন। এসব করে আবার জাতীয় সংহতির কথা বলছেন। এসব দিক লক্ষ্য করে মাননীয় বিধায়ক শ্রীভানু লাল সাহা যে প্রস্তাব এনেছেন সেটাকে সকল সদস্য মেনে নেবেন বলে আশা করে, ঐ প্রস্তাবকে সর্ব্বতোভাবে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীদিবা চন্দ্র রাংখল।

কক-বরক

শ্রীদিবা চন্দ্র রাংখল :— মানগীনাঙ Deputy Speakerl Sir, তিনি অরনিস মাননীয় সদস্য ভানুলাল সাহা যে Private Members Resolution তুবুমানি আবন আং সমর্থন খালাই মানয় আবন' বিরোধীতা খালাই আমি বক্তব্য নারাকনা নাইঅ। কারন, অর' সাইজাক তংগ যে

জনশিক্ষা এবং কর্ম-সংস্থান আবন' মৌলিক অধিকার হানলানী আংথাং এবং কেন্দ্রীয় সরকারন' সাজাকমানি। আবন চাং বাস্তবে বিশ্বাস খীলাই মনিয়া। আবনি কতগুলি কারন তংগ। কারন, আবন' মৌলিক অধিকার হানজাকফান নে সামুং খীলাইনাইরক জনশিক্ষা এবং কর্মসংস্থান আর রাজ্য সরকার পরিচালিনা খীলাইঅ উপরন্তু মৌলিক অধিকার মানখেলাই তেইব যে জনশিক্ষা বিপর্যস্ত আংনাই আব নির্ঘাত। কারন, আর কক্ তাতাল সাঅই Educatio নি Movement ন accurate খীলাইনা বাগাই যে প্রস্তাব তুবুমানি আবন' চাং গসে নাই মানয়া। কারন, যে কেব' নুকনাই, আনি সানানি ককয়া যে কোন জাগা ট্রাইবেল ইন্টেরিয়াল Piace অ যে Primary School, Junior Basic School আব' কাইসাফান সানামজাকয়া। এই যে কৈলাশহর Sub Division নি ছামনু, গোবিন্দবাড়ী, খালছড়া যে Junior Basic, Primary School তংমানি আবরগ কাইসাফান সানামজাক কীরীব, আয়াং ধুমাছড়া পতি ছড়া তাই করাতি ছড়া গাঁও সভা তাই কাঠালছড়া যে Social Educatio Centre তংমানি কাইসাফান কাহাম অবস্থাঅ কীরীই। কাইসা তংগ কাঁঠালছড়া পারা কীতাল হানাই কেই চিনি Mimister বরগ' নুকগীনা যে Social Education. Junior Basic Primary School তংখানি খুখু নকনি সীলাই সে হাময়া, ও নগ ছাত্ররগ থাসে থাংয়া, Social Education Worker রগ থাংয়া, তাই Teacher রগব' থাংয়া। তাই লংতরাই ইয়াং তংগ মনিরাম ত্রিপুরা পাড়া আর School ব কীরীই ছাত্রেব কীরীই নামমাত্র মাষ্টার খরকসা তংগ কক্‌বরক মাষ্টার। ধুমাছড়া High School ব আংথাং তাছাড়া কমলপুর Sub, Division ন ফাইদি হরিনছড়া J B School. করমছড়া J.B School, রাঙাছড়া, গণ্ডাছড়া J.B School একটা School ফান সানামজাক কীরীই, আর একটা Senior Basic School থাংনাই মাব হরনাই খামজাকখা Inspector থাংয়া, পনেরো দিন পরে আং থাংখা, পনেরো দিন পরে ব থাংয়া। অবনি পরে আং Deputy Director North Tripura বাই মালাই রাং কিসা Sanction খীলাইখা ৪ (চার) হাজার। 1933 নি Sanction আব রাংরগ সুক্ রীজাকয়া। তাবুকখে রীনা হানাই তংগ। অমতাই খীলাই সারা ত্রিপুরা রাজ্য J.B School, Primary School রগ সানামনানি রাং নাইঅ রাং রীজাগ' সানামজাকয়া। Social Education Centre রগব' হাইন। মাদারগর' থাংয়া যে কমিটিরগ President, সৈরাচারী Committee রগনি Signature ছাড়া Teacher' রগ Salary draw খীলাই খানিয়া। অমতাই কেসব কএ সাজাকখা হানখেমাষ্টারগ তামখীলাই বা ও কমিটিনি Prisident Secretary রগবাই মালাই খানসা

আংলাই এক দিস্তা সাদা কাগজ পাই president নি seal নাজই Salary draw থালাইথা। কক-বরক মাষ্টারগ স্কুল' থাংমা এক তারিখ তুই তারিখ আংখে Pay নাই তংগ। ঠিক অমতাই। মতাই খে মানগানাঙ সদস্য ভানুলাল সাহা 'প্রস্তাবে তুবুমানি আবন' চাং সমর্থন খালাই মানমা আবনি বিভিন্ন কারণ যে সারা ত্রিপুরা রাজ্য যে Primary, Junior Basic, Senior Basic, High school তংমানি আরনি ছাত্র-ছাত্রীরা যে stipend মানমানি তাবুকব মানমা ত খ ; পেচারথাল High school অ তাবুক পর্যন্ত schooler ship মানমাখু বহু student, কুলাই High school নি ছাত্র-রগ stipend মানমাখু। ইচা ছড়াব হাইন। রাং রাজাকয়া। অমনি বাগাই তাতাল খলাই যে প্রস্তাব তুবুমানি আব' বরক House ত বিভ্রম্ভ খলাই নানি। আবনি বাগাই চাং সমর্থন খলাই মানমা। আসাক সাই আনি কক পাইরাখা খুলুমখা।

বঙ্গানুবাদ :

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এখানে মাননীয় সদস্য ভানুলাল সাহা যে Private Members' Resolution এনেছেন এটাকে আমি সমর্থন করতে পারিনা। আমি এটাকে বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। কারণ এখানে জনশিক্ষা এবং কর্মসংস্থান মৌলিক অধিকার ভুক্ত হোক বলে কেন্দ্রীয় সরকারের কাছে যে দাবী সেটা বাস্তবে বিশ্বাসযোগ্য নয়। এর পেছনে কতগুলো কারন রয়েছে। জনশিক্ষা এবং কর্মসংস্থানকে যদিও বা মৌলিক অধিকার বলে ধরে নেয়া হয় তথাপি সেই সব কাজ পরিচালনা করবেন রাজ্য সরকার। সেই কারনে জনশিক্ষা আরও বিপর্যস্ত হবার সম্ভাবনাই বেশী। কারণ এখানে Education এর Movemant কে acearate করার নামে যে মিথ্যার আশ্রয় নেয়া হয়েছে এটাকে আমরা সমর্থন করতে পারিনা। কারণ এটা সকলেরই দেয়া, নতুন করে বলার কিছু নেই. যে সমস্ত ট্রাইবেল এলাকা রয়েছে, দুর্গম এলাকা রয়েছে সেখানে যেসব Primary School, Junior Basic রয়েছে সেগুলো একটাও তৈরী করা ভালো অবস্থাতে নেই। কৈলাশহর মহকুমার ছামনু, গোবিন্দবাড়ী, খালছড়ায় যে Junior Basic School রয়েছে সেগুলো একটা ও ভালো নেই অপরদিকে ধুমাছড়া গাঁও সভা, উত্তর করাতিছড়া গাঁও সভা আর কাঠালছড়া যে সমাজ শিক্ষা কেন্দ্র আছে সেগুলো একটা ও ভালো নয়। একটা রয়েছে কাঠালছড়া পারা কাঠালে—এ যেটা আমাদের মাননীয় মন্ত্রীরাও দেখেছেন সেই Socal Education Centre, Junior Basic School, Primary School রয়েছে সেগুলোর চালা নেই। সেখানে ছাত্ররা যায় না, সমাজ শিক্ষা কর্মীরা যায় না, শিক্ষকরাও যায় না। আর লংতরাই এর দিকেও আছে

দুনিরাম ত্রিপুরা পাড়া সেখানে school নেই, ছাত্রও নেই। নাম মাত্র একজন শিক্ষক আছে কক-বরক শিক্ষক। ধুমাছড়া High school এর ও তাই অবস্থা। এদিকে কমলপুর মহকুমায় আসুন, হরিনছড়া, করমাছড়া, রাতাছড়া J B, school S B. school গুলোর অবস্থা অত্যন্ত করুন। তার উপর একটা Senior Basic school আগুনে পুড়ে যাবার পনেরো দিন পরেও সেখানে কেউ পরিদর্শন করেন নি, পনেরো দিন পরে আমি গিয়ে দেখি পনেরোদিন পরেও কেউ যান নি। পরে আমি উত্তর ত্রিপুরার Deputy Dircetor এর সঙ্গে দেখাকরে এ ব্যাপারে আলাপ করি এবং সেখানে কিছু টাকা দেয়া হয় ৪ (চার) হাজার। ১৯৮০ সালের মঞ্জুরীকৃত টাকা পর্যন্ত এখনো দেয়া হয়নি। এখন সেখানে কিছু কিছু দেবার ব্যবস্থা করা হচ্ছে। এভাবে স্কুলগুলি তৈরীর জন্য টাকা আসে, অথচ তৈরী করা হয় না। সমাজ শিক্ষা কেন্দ্রগুলোর অবস্থাও তাই, কমিটি গুলির President নি Signature নাঅই, গোপনে এক হয়ে ফাঁকি দিয়ে মাষ্টারা মসাইরা salary draw করছেন। কক-বরক শিক্ষক school যান না, অথচ বেতন নিয়ে যাচ্ছেন নিয়মিত। আজকে মাননীয় সদস্য ভানুলাল সাহা যে প্রস্তব এনেছেন এটাকে আমরা সমর্থন করতে পারি না, সারা রাজ্যের ছাত্রছাত্রীরা এখনো তাদের stipend পাচ্ছেন না। পেচার থল High school এখনো school ship এর টাকা দেয়া হয়নি, কুলাই High school এ ও Stipend দেয়া হয়নি।

ধুমাছড়াতে একই অবস্থা। এর জন্যই মিথ্যার আশ্রয় নিয়ে যে প্রস্তাব এখানে আনা হয়েছে এটা House কে বিভ্রান্ত করার জন্য। এ কারনেই আমরা এটাকে সমর্থন করতে পারিনা। এ বলেই আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

শ্রী মিঃ ডেঃ স্পীকার :— মাননীয় উপমুখ্যমন্ত্রী মহোদয়কে বক্তব্য রাখতে অনুরোধ করছি।

শ্রীদশরথ দেব :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে যে বিষয়টি উপর মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা যে প্রস্তাব এনেছেন তা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ সাধারণ মানুষের যে মৌলিক অধিকার, যে ফাণ্ডামেন্টাল রাইট সে অধিকার সম্পর্কে এখানে প্রস্তাব উত্থাপিত করা হয়েছে।

এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে সাধারণ মানুষ ভারতবর্ষের স্বাধীনতা লাভের দীর্ঘ ৩৭ বৎসর পরেও তাদের মৌলিক অধিকার লাভ করতে আন্দোলন করতে হচ্ছে। প্রস্তাব প্রাপ্ত রয়েছে হচ্ছে মানুষের সেই মৌলিক অধিকারকে আদায় করার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট এই হাউসে প্রস্তাবাকারে অনুরোধ করতে হয়। এই মৌলিক অধিকারকে একটি ভারতবর্ষের সংবিধানের মৌলিক অধিকার অধ্যায়ে রাখা উচিত ছিল। সকল

মানুষের কাজের সুযোগ চাই, সকল মানুষের জন্য শিক্ষার উপযুক্ত ব্যবস্থা চাই, সকল মানুষের বাচার অধিকার চাই, এইগুলি সাধারণ মানুষের মৌলিক অধিকার। সাধারণ মানুষের এই অধিকারকে যারা অস্বীকার করতে চায় তাদের আমরা গতানুগতিক মানুষ হিসাবে গণ্য করতে পারি না।

কাজেই এই প্রস্তাবের বিরুদ্ধে কেন যে বিরোধিতা করা হচ্ছে তা আমরা বুঝতে পারছিনা। তারা বামফ্রন্ট সরকারের শ্রাদ্ধ করুন তাতে আমাদের কোন আপত্তি নেই, কিন্তু সারা ভারতবর্ষের সাধারণ মানুষের যে মৌলিক অধিকার তাকে তো আর অস্বীকার করা যায় না। ত্রিপুরা রাজ্যের ২২ লক্ষ মানুষের ১৮ লক্ষ গ্রামে বাস করেন এবং তাদের অধিকাংশই নিরক্ষর এবং বেকার। তারা শিক্ষার আলো চান, তারা বাচার জন্য কাজ এবং খাদ্য চান। কোন সরকার যদি তাদের সে বাচার, তাদের শিক্ষার ব্যবস্থা এবং তাদের কাজের ব্যবস্থা করতে না পারে তবে সে সরকারকে আইন অনুযায় শাস্তি পেতে হবে। ভারতবর্ষের সংবিধানের অনেক ভাল ভাল কথা রয়েছে কিন্তু এই ফাণ্ডামেণ্টাল রাইটকে স্বীকৃতি দেওয়া হয়নি। তাই সাধারণ মানুষের এই অধিকারকে যাতে ভারতবর্ষের সংবিধানে অন্তর্ভুক্ত করা হয় তার জন্য প্রস্তাব রাখা হয়েছে।

আজকে সারা পৃথিবীর বিজ্ঞানের উন্নতি হয়েছে, প্রযুক্তি বিজ্ঞানের উন্নতি হয়েছে। আজকে বিজ্ঞানের উন্নতির ফলে নতুন নতুন সম্পদ সৃষ্টি হয়েছে। পৃথিবীর আজকে যে বিপুল পরিমান সম্পদ রয়েছে তার যদি সম বণ্টন হতো তবে আজকে আর সাধারণ মানুষকে না খেয়ে থাকতে হতো না, মানুষকে বেকার হতে হতো না। ঠিক তেমনি যদি সারা ভারতবর্ষের সকল সম্পদ সমভাবে বন্টন হতো তবে এখানেও আর মানুষকে বেকার থাকতে হতো না। কিন্তু এটা হচ্ছে না এবং হওয়াও সম্ভব নয় কারণ যতদিন পর্যন্ত এই সম্পদের সম বন্টন সম্ভব নয়।

উৎপাদনের একটা অংশ রয়েছে একটা শ্রেনীর দখলে। এরা হলো পুঁজিপতি। শ্রমিকরা যা উৎপাদন করে তা এই পুঁজিপতিরা শোষন করে নেয়। রাষ্ট্র ক্ষমতাও এই পুঁজিপতিদের দখলে রয়েছে। তাই এই পুঁজিপতিরা সাধারণ মানুষের মৌলিক অধিকারকে অস্বীকার করছে। কিন্তু এটা কখনোই হতে পারে না। কারন সাধারণ মানুষের এই মৌলিক অধিকারকে কখনোই কেড়ে নেওয়া যায় না।

কাজেই এই যে মৌলিক অধিকার, এটা ভারতবর্ষের সংবিধানে স্বীকৃত হওয়া দরকার। কিন্তু এই পুঁজিপতির প্রতিনিধিরা তো তা দিতে পারেন না। কারন ভারতবর্ষের সংবিধানে যদি এটাকে স্বীকৃতি দেওয়া হয় তবে একটা গোলমাল বেঁধে যাবে।

এই হাউসেই কিছু কিছু সদস্য মন্তব্য করেছেন যে, এর ফলে ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকার একটা সুযোগ পাবে ।. কিন্তু এই মৌলিক অধিকার স্বীকৃত হলে কি শুধু ত্রিপুরার সাধারন মানুষ উপকৃত হবেন ? আর এই আইনটি কি শুধু ত্রিপুরার বামফ্রন্ট সরকারের জন্যই করা হবে ? না, এটা সারা ভারতবর্ষের সাধারণ মানুষের জন্যই করা হবে-সারা ভারতবর্ষের সাধারণ মানুষের জন্যই এখানে এই প্রস্তাব আনা হয়েছে ।

সকলে কাজ পাবে এর ফলে ভারতবর্ষে আর বেকার সমস্যা থাকবে না এই বেকার সমস্যার সমাধান হয়ে যাবে যদি এই মৌলিক অধিকারকে স্বীকৃত দেওয়া যায় । কিন্তু এই সমাজ ব্যবস্থা সম্পূর্ণরূপে না পাল্টালে এটা সম্ভব নয়! আর এটা স্বীকৃত হলে সাধারণ মানুষ মুক্তি পাবে ।

আজকে এই হাউসেই একজন মাননীয় সদস্য বলেছেন যে ত্রিপুরায় শিক্ষার সুযোগ দেওয়া হচ্ছে না, যেখানে স্কুল এর প্রয়োজন সেখানে স্কুল দেওয়া হচ্ছে না । এটা ঠিক নয় । কিন্তু টাকা কোথায় ? আমরা কেন্দ্রিয় সরকারের নিকট টাকা দাবী করেও টাকা পাইনা । কিন্তু এই মৌলিক অধিকার যদি স্বীকৃত হতো তবে তারজন্য কেন্দ্রিয় সরকারকে টাকা অবশ্যই দিতে হতো । আজকে ত্রিপুরায় শিক্ষিত লোকের সংখ্যা মাত্র ৪২ ভাগ আর বাকি সব নিরক্ষর । আজকে ভারতের সংবিধানে যদি এই মৌলিক অধিকারকে অন্তভূক্ত করা হতো তাহলে আর শুধু ত্রিপুরা নয় সারা ভারতবর্ষের মানুষকে নিরক্ষর থাকতে হতো না । আজকে সারা ভারতবর্ষে এত বেকার কেন ? আজকে যারা প্লেনিং করছে তারা কি করছে ? আজকে দিল্লীতে বসে যারা দেশ চালাচ্ছেন তারা প্লেন করছেন । কিন্তু প্লেনটা কোথায় ? যারফলে এত বেকার সৃষ্টি হচ্ছে ? আজকে ত্রিপুরার ২২ লক্ষ লোকের অধিকাংশই রয়েছে নিরক্ষর এবং বেকার । এদের শিক্ষার ব্যবস্থা আমরা করতে পারিনা, এদের বেঁচে থাকার জন্য আমরা কাজ দিতে পারিনা । কিন্তু এই মৌলিক অধিকার যদি সংবিধানে স্বীকৃত হতো তবে আমাদের সরকারকে মানুষের শিক্ষার ব্যবস্থা করতে হতো ।

গোটা ভারতবর্ষের মানুষকে কাজ দেবার জন্য আমার সংবিধানের আইন সংশোধিত হবেনা কেন ? এটাই তো মানুষকে বাঁচার প্রথম অধিকার । সেই অধিকারে কোন্ লর্জ্জায় তারা প্রতিবাদ করে আমি তো বঝুতে পারছিনা । ত্রিপুরা রাজ্যে ২২ লক্ষ লোকের মধ্যে যারা বেকার ২০ লক্ষ লোক, যারা অশিক্ষিত, তাদের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করছেন যে বিরোধীদলের সদস্যরা, তারা

বলছেন যে, এই আইন পাশ করা যাবে না। মানুষকে তারা অন্ধকারে রাখতে চায়। শিক্ষার অধিকার থেকে বঞ্চিত রাখতে চায়। বুঝতে হবে মানুষের সেই অধিকারকে। কেন্দ্র একাই এই অর্থনৈতিক পরিকল্পনা করছে, সেই জিনিষটা ভাল করে আমাদের মাননীয় বন্ধুদের বুঝা উচিত। আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্যে প্রচুর বৃদ্ধ আছে। বহু অসহায় বৃদ্ধ আছে, আমরা টাকা দিতে পারি না। কেন্দ্র টাকা দিলে দিতে পারি। কৃষক আছে, বৃদ্ধ আছে, তাদের দেয়া যায়। একটা ঔষধ কিনে খাওয়ার মত টাকা আমরা দিতে পারি না। বিধবা যারা আছে, তাদের পেনসান দেব কিন্তু টাকা নেই। কোথা থেকে দেব? আজকে ৩৫ বৎসর ভারতবর্ষ শাসন করে কংগ্রেস দল আমাদের হাত পা বেধে রেখেছে। এগোতে দেয় নি। মানুষ করার জন্য শিক্ষার প্রয়োজন আছে। যে শিক্ষায় মানুষের দুঃখ বেদনাকে অনুভব করতে পারব এইরূপ শিক্ষা তৈরী করার জন্য মানুষের চেতনাকে সেই দিকে নিতে হবে। কিছু কিছু মাননীয় সদস্য বলেছেন যে বামফ্রন্ট সরকারের পারফরমেন্সের সঙ্গে এটার কোন সম্পর্ক নাই। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা যে দাবী তুলব সকলের জন্য শিক্ষা সেটাতে বাধা দিচ্ছেন। একজন টি, ইউ, জে, এস, সদস্য চোখের জল ফেলেছেন, কংগ্রেস আমলে বোর্ডিং ছিল, এখন নেই। সোজাসুজি বলেন না কেন যে আমরা কংগ্রেসকে আবার ফিরিয়ে আনতে চাই। কিন্তু মানুষ কি তাদের আসতে দেবে? ওরা তো সংখ্যালঘিষ্ঠ কাজেই চেষ্টা করতে পারেন।

কাজেই আমদের আজকে প্রয়োজন হবে গোটা ভারতবর্ষের দিকে লক্ষ্য রেখে ভারতবর্ষের প্রত্যেকটা বেকার যারা শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত, তাদের জন্য ভারতীয় সংবিধানের মৌলিক অধিকারের মধ্যে অন্তর্ভুক্ত করে নতুন ভারতবর্ষ গড়বার জন্য সুযোগ আমাদের সৃষ্টি করতে হবে। সমাজের পরিবর্তন হবেই। সেই সম্পর্কে কোন সন্দেহ থাকতে পারে না।

সকলের জন্য শিক্ষা, সকলের জন্য কাজ—এই দুটো গুরুত্বপূর্ণ জিনিষ আছে। না হলে মানুষ বাঁচতে পারে না। এটা শুধু ডিরেকটিভ প্রিনসিপলে হিসাবে রেখে কোন লাভ নেই। আমি শুধু একজন মানুষের জন্য দুঃখ প্রকাশ করলাম' কিন্তু তার জন্য আমার কোন দায়িত্ব নেই, এই ধরনের বুর্জোয়া শ্রেণীর ধারণা, পুঁজিপতির ধারণা নিয়ে শুধু মায়া কান্না কাঁদলেই চলবে না। সেজন্য বাধ্যতা মূলকভাবে যাতে এই দুটো চালু করতে হয় সেজন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হচ্ছে যেন সেগুলি মৌলিক অধিকার হিসাবে সংবিধানে স্বীকৃত হয়। কাজেই এই প্রস্তাবের প্রতি আমি সমর্থন জানাই। এই বক্তব্য রেখেই আমি আমার

বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার—মাননীয় সদস্য শ্রী ভানুলাল সাহা।

শ্রী ভানুলাল সাহা—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই বিধানসভায় যে প্রস্তাবটা আমি এনেছিলাম সেই প্রস্তাবের উপর অনেক সদস্য আলোচনা করেছেন। আমি যে কথা বলতে চাই সেটাকে অনেক মাননীয় সদস্য বিরোধিতা করেছেন এবং অত্যন্ত সংকীর্ণ ভাবে পঞ্চায়েত নির্বাচনের দিক চেয়ে আমি এই প্রস্তাব এনেছি, এই কথা বলতেও কেউ কেউ দ্বিধাবোধ করেন নি। আমি যে সমস্যা প্রস্তাবের মধ্য দিয়ে আনতে চেয়েছিলাম সেটাকে মাননীয় সদস্য পঞ্চায়েত নির্বাচনের ক্ষেত্রে ছাত্রযুবকদের জন্য এনেছি বলেছেন। তবে এটুকু ঠিক, যে মনোভাবের মধ্য দিয়ে তাঁরা এই বক্তব্য রেখেছেন সেটা গোটা ভারতবর্ষের মধ্যে যে অবস্থা, বিচ্ছিন্নতা বাদীরা তৈরী করেছে, এই প্রস্তাবের বিরোধিতা করে তাদের হাতকেই শক্ত করছেন।

শ্রীভানুলাল সাহা—এই প্রস্তাবের মধ্যে যে কথাটা বলা হয়েছে, সেটা হচ্ছে সকলের জন্য শিক্ষা ও কর্মসংস্থানের মৌলিক অধিকার দিয়ে দেশের জন শক্তিকে উপযুক্ত কাজে লাগিয়ে দেশকে আরও শক্তিশালী করে তোলার আহ্বান জানানো হয়েছে। তাই আমি এই হাউসের সবার কাছে এই অনুরোধ জানাচ্ছি যে আপনারা এটাকে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বিচার করবেন না। কারণ আজকে দেখা যাচ্ছে যে কংগ্রেস দলের মধ্যেই অনেকেই বলছেন যে এই দলের মধ্যে এখন আর সমাজ-তান্ত্রিকেরা থাকতে পারছেন না, স্বাধীনতার আগে এই দলের মধ্যে যেটা সবচেয়ে বেশী গুরুত্বপূর্ণ ছিল, স্বাধীনতার পরে সেটা আর এই দলের মধ্যে দেখতে পাওয়া যাচ্ছে না। যার ফলে এই কংগ্রেস দল আগে যে নীতি গ্রহণ করেছিল, তার থেকে তারা সরে আসছে এবং এখানে যারা কংগ্রেস দলের হয়ে প্রতিনিধিত্ব করছেন, তারা এ' পুঁজিপতি জমিদার শ্রেণী তথা টাটা বিড়লাদেরই প্রতিনিধিত্ব করছেন, সমাজের মধ্যে যারা সবচেয়ে বেশী নিপীড়িত, শোষিত তাদের কোন প্রতিনিধিত্ব তারা করছেন না। যদিও তারা এ' বিশ দফা কর্মসূচীর মাধ্যমে সাধারণ মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। কাজেই আপনারা যে এই প্রস্তাবের বিরোধীতা করবেন রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে, তাতে আশ্চর্য হওয়ার কিছু নেই বরং এটাই স্বাভাবিক। তাই আপনাদের কাছে আমার অনুরোধ এই প্রস্তাব যখন দেওয়া হবে, আপনারা এটাকে সমর্থণ না করতে পারেন, কিন্তু এর বিরোধীতা করবেন

না, এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মি: স্পীকার—এখন আমি মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা মহোদয়ের রিজলিউশান্টি ভোটে দিচ্ছি। এখন সভার সামনে প্রশ্ন হল, ত্রিপুরা বিধান সভা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছেন যে সকলের জন্য শিক্ষা ও কর্মসংস্থানকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে লিপিবদ্ধ করা হউক।

(প্রস্তাবটি সংখ্যাগরিষ্টের ধ্বনিভোটে সভা কর্তৃক গৃহীত হয়।)

মিঃ স্পীকার:— সভার পরবর্তী কার্য্যসূচী হল, প্রাইভেটমেম্বার্স রিজলিউশান। আমি এখন মাননীয় সদস্য শ্রীজহর সাহা মহোদয়কে উনার রিজলিউশান্টি সভার সামনে উত্থাপন করতে অনুরোধ করছি।

শ্রীজওহর সাহা:—মাননীয় স্পীকার, স্যার, আমার রিজলিউশান্টি হল, 'এই সভা প্রস্তাব করিতেছে যে বর্তমান আর্থিক বছরের বাজেটে রাজ্যের ৬০ (ষাট) বছরের উর্ধে বয়স্ক দিন মজুর, কৃষি শ্রমিক ও জুমিয়াদের পরিবার পিছু মাসিক ১০০ (এক শত) টাকা হারে পেন্‌শন দেওয়ার জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান করা হেকে''।

মিঃ স্পীকার:—মাননীয় সদস্যগণ, মাননীয় সদস্য কর্তৃক উত্থাপিত রিজলিউশান্টির উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় একটি সংশোধনী প্রস্তাবের নোটিশ দিয়েছেন এবং সেই সংশোধনী প্রস্তাবের নোটিশ অবশ্য মাননীয় সদস্যগণ পেয়েছেন। এখন আমি মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে উত্থাপিত রিজলিউশানটির উপর আনীত সংশোধনি প্রস্তাবটি সভার সামনে উত্থাপন করতে অনুরোধ করছি।

শ্রীসমর চৌধুরী:—মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য কর্তৃক উত্থাপিত রিজলিউশাটি উপর আমার এ্যামেণ্ডমেন্টটি হচ্ছে। নিম্নরূপ:— After the words 'এ সভা প্রস্তাব করিতেছে যে, insert the words কেন্দ্রীয় সরকার' and after the words of 4th sentence 'প্রয়োজনীয় অর্থের সংস্থান' delete words 'করা হউক' insert the words করুন। মাননীয় স্পীকার, স্যার, আমার সংশোধনী নিয়ে রিজলিউশানটি দাঁড়ালো নিম্নরূপ:— "এই সভা প্রস্তাব করিতেছে যে কেন্দ্রীয় সরকার বর্তমান আর্থিক বছরের ৬০ (ষাট) বছরের উর্ধে বয়স্ক দিনমজুর, কৃষি শ্রমিক ও জমিয়াদের পরিবার পিছু মাসিক ১০০ (এক শত) টাকা হারে পেনশান দেওয়ার জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান করুন"।

মিঃ স্পীকার:— আমি এখন মাননীয় সদস্য, শ্রীজহর সাহা মহোদয়কে তাঁর রিজলিউশানটির উপর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

শ্রীজওহর সাহা ঃ—মাননীয় স্পীকার, স্যার আজকে এই হাউসে আমি যে প্রস্তাব এনেছি, সেটা আমি আবার পড়ে দিচ্ছি। আমার প্রস্তাবটি হল, 'এই সভায় প্রস্তাব করিতেছি যে বর্তমান আর্থিক বছরের বাজেটে রাজ্যের ৬০ বছর উর্দ্ধে বয়স্ক দিন মজুর কৃষি মজুর ও জুমিয়া পরিবার পিছু মাসিক ১০০ টাকা হারে পেনশান দেওয়ার জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান করা হউক'। মাননীয় স্পীকার, স্যার, এই প্রস্তাবটি হাউসের বিবেচনার জন্য এখানে রাখা হয়েছে, কারণ আমাদের ত্রিপুরা রাজ্যে শতকরা ৮৫ জন লোক কৃষিজিবী, আবার তার মধ্যে শতকরা ৬৭ জন লোকের আয় দারিদ্র সীমার নীচে রয়েছে, ফলে আমরা দেখতে পাচ্ছি যে এই ত্রিপুরা রাজ্যের বৃহত্তর লোক সমষ্টি বা জন সমষ্টি যারা কিনা নিজেদের রক্তের বিনিময়ে, সারা দিনের অক্লান্ত পরিশ্রমের মাধ্যমে ত্রিপুরা রাজ্যের লক্ষ লক্ষ মানুষের অন্নের সংস্থান-এর ব্যবস্থা করেছেন, অথচ কিনা মাননীয় স্পীকার, স্যার, আজকে তাদের পরিবারের লোকগুলি উপস করছে। তাদের মধ্যে ৬০ বছরের, উর্দ্ধে যারা রয়েছেন, তারা তাদের কাজ করার সুযোগ টুকু পর্যন্ত হারিয়ে পরিবারের লোকগুলি দৈনদিন অনাহারে পরে মরতে বসেছে। এই অবস্থার মধ্যে আমরা চাই যে এই দারিদ্র লোকগুলি, এই গরীব লোকগুলি যারা নাকি এক সময়ে লক্ষ লক্ষ লোকের অন্ন সংস্থানের ব্যবস্থা করেছিল, সেই দিন মজুর, কৃষি ও জুমিয়াদের জন্য পেনশনের ব্যবস্থা করা হউক। মাননীয় স্পীকার, স্যার আমি অত্যন্ত গভীর ভাবে লক্ষ্য করেছি যে এই সরকার তাদের নিজেদেব দায়িত্বটা এড়িয়ে যাওয়ার জন্য অথবা নিজেদের দায়িত্ব-টাকে পাশ কাটিয়ে দেওয়ার জন্য কেন্দ্রে-এর উপর দোষ দিচ্ছেন অথবা কেন্দ্রের উপর দায়িত্বটা চাপিয়ে দেওয়ার চেষ্টা করছেন। মাননীয় স্পীকার, স্যার, আজকে আমি প্রস্তাব এনেছি তার কারণ হল, আমরা দেখছি যে রাজ্যের পরিকল্পনার মধ্যে এই যে হাজার হাজার নিরীহ লোকগুলি, যারা কর্মক্ষমতা হারিয়ে ফেলেছে বিশেষ ৬০ বছর উর্দ্ধে বয়স্ক দিন মজুর, কৃষি শ্রমিক এবং জুমিয়া তাদের বাঁচিয়ে রাখার জন্য একটা ব্যবস্থা করা হউক। কিন্তু আমরা লক্ষ্য করছি যে, রাজ্যের পরি কল্পনার মাধ্যমে সাধারণ মানুষের আশা আকাঙ্খা, বিশেষ করে সেই গরীব লোকগুলির আশা আকাঙ্খা প্রতিফলিত হয় নাই। অথচ আজকে আমরা লক্ষ্য করছি, রাজ্য সরকার তাদের সেই দায়িত্বটা কেন্দ্রের উপর চাপিয়ে দেওয়ার একটা চেষ্টা চালাচ্ছে। তাই আমি এখানে প্রশ্ন রাখছি যে, যখন নাকি ত্রিপুরাতে একটা সন্ত্রাস স্বষ্টি করা হয়েছিল, মানুষকে খুন করা হয়েছিল, তখন তো কেন্দ্রের উপর দোষ চাপানো হয় নি, তখন তো রাজ্য পরিকল্পনার জন্য অর্থের সংস্থান এর জন্য কেন্দ্রের দিকে তাকিয়ে থাকতে হয় নি। কিন্তু অন্য দিকে আজকে যে লোকগুলি পরিশ্রম করে ত্রিপুরা রাজ্যের

লক্ষ লক্ষ মানুষের খাদ্য যোগিয়েছেঁ, তাদেরকে উপবাস থাকতে হচ্ছে, তাদের পরিবারের লোকদের উপবাস থাকতে হচ্ছে অথচ আজকে তাদের জন্য কোন ভাতার ব্যবস্থা নাই তাদের জন্য কোন পেন্‌শনের ব্যবস্থা নাই এবং তাদের বাঁচিয়ে রাখার প্রশ্নে কেন্দ্রের উপর চাপ দেওয়ার চেষ্টা হচ্ছে। তাই আমি আশা করব যে, ত্রিপুরার এই সব গরীব মানুষ যারা নাকি দিন-মজুর, কৃষিশ্রমিক এবং জুমিয়া, তাদের আর্থিক অবস্থার কথা বিবেচনা করে, তাদের জন্য অন্তত মাসে ১০০ টাকা করে পেন্‌শনের ব্যবস্থা রাজ্য পরিকল্পনায় থাকে এবং এই বিষয়টা যাতে কেন্দ্রের উপর চাপিয়ে দেওয়া না হয়। আমি আরও অনুরোধ রাখব এই বিষয়টা কেন্দ্রের উপর চাপিয়ে দিয়ে এই গরীব মানুষগুলিকে যেন বিভ্রান্ত না করা হয়। মাননীয় স্পীকার, স্যার, আজকে ত্রিপুরাতে যারা গরীব লোক বিশেষ করে যারা জুমিয়া, তাদের অবস্থাটা কি? তারা যতক্ষণ কর্মক্ষম ছিল, ততক্ষণ তারা পরিশ্রম করে মাথার ঘাম পায়ে ফেলে তাদের কর্ম ক্ষমতা হারিয়ে ফেলেছে। কাজেই তারা যাতে এক বেলা দুটো খেয়ে বাঁচতে পারে, সেই ব্যবস্থা যে কোন সরকারই করা উচিত। কিন্তু তাদের জন্য কিছু করার যে একটা প্রস্তাব এখানে রাখা হয়েছে, তা দেখেই সরকারী পক্ষ চমকে গিয়েছেন, তারা নিজেদের দায়িত্ব কেন্দ্রের উপর চাপিয়ে দেওয়ার চেষ্টা করছেন। কিন্তু অন্য দিকে একটু আগে যে প্রস্তাবটি রাখা হয়েছিল, যে সকলের জন্য শিক্ষা এবং কর্ম সংস্থানের মৌলিক অধিকার দেওয়ার প্রশ্নে কেন্দ্রের কাছে দাবী রাখা হয়েছিল, সেই প্রসঙ্গ টেনে আমিও এই কথাটা বলতে চাই যে ঐ শিক্ষা আর কর্মসংস্থানের মৌলিক অধিকার দিয়ে কি হবে, যদি না ত্রিপুরা রাজ্যের ঐ গরীব মানুষের ছেলে-মেয়েগুলি দুই বেলা দুই মোটো খেতে না পায়। আজকে ঐ গরীব লোকগুলি ছেলেরা অন্যের বাড়ীতে কাজ না করলে, অথবা গরুর রাখালি না করলে, তাদের পেটে দুই মুঠো ভাত পড়ে না, তাদের কাছে শিক্ষার আলো নিয়ে গেলে কি হবে। এই যে লোকগুলি যারা দারিদ্র সীমার নীচে। কাজেই আমি আবেদন রাখব, এই জন্য কেন্দ্রীয় সরকারের দিকে না তাকিয়ে আমাদের বর্তমান যে বাজেট সেই বাজেটেই এর জন্য টাকার ব্যবস্থা করে রাজ্য সরকার পরিকল্পনা গ্রহণ করুন। কারন রাজ্য থেকে যদি কোন পরিকল্পনা না নেওয়া হয় টাকার ব্যবস্থা হবে কি করে। তাই এই বিধান সভায়ই তার জন্য ব্যবস্থা নেওয়া উচিত বলে আমি মনে করি। মাননীয় স্পীকার, স্যার, কাজেই এই দিন মজুর, কৃষি শ্রমিক এবং জুমিয়াদের কথা চিন্তা করে যাদের আজকে ঘরের চাল নেই, বস্ত্র নেই, খাওয়ার ব্যবস্থা নেই এবং

আরও নানা অসুবিধায় দিন কাটাতে হচ্ছে সেই সব ৬০ বছরের উর্ধ বয়সের দিন মজুর যারা আজকে কর্মক্ষমতা হারিয়ে ফেলেছে, যারা আজকে স্বাভাবিক ভাবে কাজ কর্ম করতে পারেনা তাদের পেনশান দেওয়ার জন্য প্রয়োজনীয় অর্থের বরাদ্দ এই বাজেটে করা হউক যাতে এই সব জমিয়া কৃষি শ্রমিকেরা দুবেলা দুই মুঠো খেতে পারে, সেই ব্যবস্থা যেন রাজ্য সরকার নেন, এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার—মাননীয় সদস্য সমর চৌধুরী

শ্রী সমর চৌধুরী—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য জওহর সাহা যে প্রস্তাব এনেছেন তার উপর সংশোধনী মোশান আমি আগেই মুভ করেছি। স্যার, আমি আমার সংশোধনী এনেছি এই জন্য যে, এই সংশোধনী ছাড়া এই প্রস্তাব স্বার্থ হীন। এক প্রস্তাবের যদি সত্যি কোন উদ্দেশ্য থাকে ৬০ বছরের উর্ধে বয়স্ক দিন মজুর, কৃষি শ্রমিক এবং জমিয়াদের পেনশানের ব্যবস্থাকরা—তাহলে ১০০ টাকা কেন ১ টাকা করে দিতে গেলেও সেই টাকার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকেই আনতে হবে। স্যার, এই যে মাননীয় বিরোধী পক্ষের কংগ্রেসী সদস্যরা আছেন তারা এটা স্বীকার করতে চাইছেন না যে, এই জন্য টাকার ব্যবস্থাকরা এটা কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। এটা তারা অস্বীকার করতে চাইছেন এবং এই কথটা অস্বীকার করে তারা আজকে ত্রিপুরার জনগনের বিরোদ্ধে শত্রুতা করছেন। স্যার, এটা আজকে নূতন কথা নয়, পার্লামেন্টে যে বাজেট পেশ করা হচ্ছে তার ফলে আজকে সারা ভারতবর্ষের অর্থনীতি এবং মানুষের ক্রয় ক্ষমতা আজকে কোথায় নিয়ে এসেছে সেটা আজকে পরিস্কার। যার ফলে আজকে বিদেশী সাম্রাজ্যবাদী শক্তিগুলির হাত বেড়ে যাচ্ছে—আই, এম, এফ,র কাছ থেকে ঋণ এনে আজকে গোটা ভারতবর্ষকে তাদের হাতে বিকিয়ে দেওয়া হচ্ছে এবং তার উপর আজকে রাজ্যের যে অধিকার সেই অধিকারকেও আজকে কেটে নেওয়া হচ্ছে। স্যার, এমন কি এই যে সেলস্ ট্যাক্স—এটা শুধু ত্রিপুরার কথা নয়, উপজাতি এবং জুমিয়া অধ্যুসিত সমগ্র ত্রিপুরার কথ. যদি আমরা আজকে লক্ষ্য করি দেশ স্বাধীন হওয়ার আজকে ৩৫ বছর পরেও আমরা দেখতে পাচ্ছি যে শতকরা ৮২ ভাগ লোক দারিদ্র্য সীমার নিচে বাস করছে। তাই আমাদের মাননীয়া প্রধান মন্ত্রী শ্রীমতী গান্ধী আমাদের উপদেশ দিচ্ছেন যে, রাজ্য থেকে অর্থ সংগ্রহ কর। কোথা থেকে সংগ্রহ করতে হবে, না ঐ শতকরা ৮২ পার্সেন্ট ত্রিপুরা বাসী যারা দারিদ্র্য সীমার নিচে বাস করে তাদের কাছ থেকে সংগ্রহ করতে হবে। স্যার,

কেন্দ্রীয় সকারের ভূমিকাকি আমি তার ক'টি উদাহরণ তুলে ধরছি। স্যার, স্বাধীনতার ৩৫ বছর পর গান্ধী চীট ফাউণ্ডেশানের এস, টি, এস, সি, র কমিশনের চেয়ারম্যানের রিপোর্টে আবেদন রাখা হয়েছে যে, মধ্যপ্রদেশ উত্তরপ্রদেশ, বিহার প্রভৃতি রাজ্য ২৪ লাখের উপর লোক দাস শ্রমিক হিসাবে কাজ করছে। আর এই দীর্ঘ ৩৫ বছরে মাত্র এক লাখ শ্রমিককে সেই দাসত্ব থেকে মুক্ত করা হয়েছে। কি লজ্জার কথা আর আজকে এখানে বসে আমাদের এই সব কথা শুনতে হচ্ছে— এইতো তাদের চরিত্র। স্যার, আজকে সারা ভারতবর্ষের কৃষি শ্রমিকেরা দাবী তুলছে যে তাদের নিম্নতম মজুরী ঠিক করে দেওয়া হউক। ১৯৮১—৮২ সাল থেকে চলে আসছে ২'৩৫ পয়সা। আর আমাদের এখানে ৪ টাকা থেকে বাড়িয়ে ১০ টাকা করা হয়েছে। (ইণ্টারাপশান)

স্যার, কৃষি মজুরদের— শুধু তাই নয় সারা ভারতবর্ষে ৬০ বছর বয়সের উর্ধে প্রতিটি শ্রমিকেরই পেনশানের দরকার। স্যার, তাদের জন্য পার্লামেণ্টে একটা কমিটমেণ্ট করা হয়েছিল এবং তার উপর ভিত্তি করে একটা ড্রাফ্‌ট বিলও পাশ করা হয়েছিল। ঐ পর্য্যন্তই সেটাকে আর কার্যকরী করা হয় নাই, ১৯৮৩ সালের ৪ঠা মে তারিখ আমাদের লেবার মিনিষ্টার বীরেন্দ্র পাতিল— তিনি তা করতে অস্বীকার করলেন— আর আমাদের এসে শুনতে হচ্ছে যে বামফ্রণ্ট কৃষি শ্রমিকদের জন্য কিছু করছেন না। ভারতবর্ষের মধ্যে একমাত্র ত্রিপুরা রাজ্যেই বামফ্রণ্ট সরকার এই ৩৫ বছরের মধ্যে শ্রমিকদের জন্য কিছু করেছেন। এটা শুধু ত্রিপুরাবাসী নয়, সারা ভারতবর্ষের লোকে জানে যে ঐ মধ্যপ্রদেশ থেকে ইউ, পি, থেকে বিহার থেকে শ্রমিকেরা ইট ভাট্টাতে কাজ করতে আসত এবং তাদের উপর কি ভাবে শোষণ চালান হত আর তাদের সেই শোষণের হাত থেকে একমাত্র বামফ্রণ্ট সরকারই তাদের কিছুটা মুক্তি এনে দিয়েছে।

মিঃ স্পীকার — মাননীয় সদস্য আজকে আমাদের সময় শেষ হয়ে গিয়েছে এবং আমাদের আরও ২টা রিজোলিউশান আছে কাজেই আজকে আমাদের কাজ শেষ হবে না।

শ্রী সমর চৌধুরী— স্যার, দুই তিন মিনিট সময় বাড়িয়ে এটাকে ভোটে দিয়ে পাশ করে নিন। আমি আমার বক্তব্য শেষ করছি। কাজেই আমি দাবী করছি যে, এই জন্য কেন্দ্রীয় সরকারের নিকট অর্থ চেয়ে আমার প্রস্তাবটি পাশ করা হউক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— দুই তিন মিনিট সময় বাড়িয়ে এটাকে শেষ করা যাবে না, কাজেই এটাকে আগামী প্রাইভেট মেম্বার্স রিজোলিউশান আনার দিন পর্য্যন্ত ক্যারিডওভার করা হউক।

শ্রী মানিক সরকার :— মাননীয় স্পীকার স্যার, বিষয়টি যেহেতু গুরুত্বপূর্ণ সেজন্য এটার উপর আরও আলোচনা হওয়া উচিত। তাই আমি প্রস্তাব করছি যে পরবর্তী প্রাইভেট মেম্বার্স রিজোলিউশানএর তারিখ পর্যন্ত এটাকে ক্যারিড্ ওভার করা হউক।

মিঃ স্পীকার :— হঁা তাই হউক। এই সভা আগামী ১৯শে মার্চ ১৯৮৪ইং সোমবার বেলা ১১-০০ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

ANNEXURE—"A"

## ADMITTED STARRED QUESTION NO. 7

Name of member : Faizur Rahman.

Will the Hon'ble Minister incharge of Agriculture Department be pleased to state—

১। বর্তমান আর্থিক বৎসরে কৃষি দপ্তরের উদ্যোগে রাজ্যে মোট কয়টি বাজার শেড নির্মান করা হবে?

(বাজারের নাম সহ বিভাগ ভিত্তিক হিসাব)?

## A N S W E R

MINISTER INCHARGE OF AGRICULTURE
( SHRI BADAL CHOUDHURY )

১। প্রতি বাজারে ১ টী করিয়া মোট ৫৫ টী বাজার শেড্ নির্মান করা হইবে। বাজারের নাম সহ তাহার বিভাগ ভিত্তিক হিসাব এইরূপঃ—

| বিভাগ | বাজারের নাম | যতটি শেড্ নির্মান করা হবে। |
|---|---|---|
| ১। সদর— | ১। বাড্যার দিঘী— | ১টী |
| | ২। চাম্পামুড়া— | ১টী |
| | ৩। ওয়ারাং বাড়ী— | ১টী |
| | ৪। হরিপুর— | ১টী |
| | ৫। হেরমা— | ১টী |

| বিভাগ | বাজারের নাম | যতটি শেড্ নির্মান করা হবে। |
| --- | --- | --- |
| সদর— | ৬। রামনগর বাজর (চড়িলাম) | ১টী |
| | ৭। কাঞ্চনমালা— | ১টী |
| | ৮। দুর্গানগর— | ১টী |
| | ৯। গাবর্দি— | ১টী |
| | ১০। টাকার জলা — | ১টী |
| | ১১। চম্পক নগর— | ১টী |
| | | ১১ টী |
| ২। খোয়াই— | ১২। রতনপুর— | ১টী |
| | ১৩। তুল্‌স্কি— | ১টী |
| | ১৪। পূর্ব বাচাইবাড়ী— | ১টী |
| | ১৫। পশ্চিম লক্ষ্মীছড়া | ১টী |
| | ১৬। মরছড়া— | ১টী |
| | ১৭। গিলাতলী— | ১টী |
| | ১৮। হাত কাটা— | ১টী |
| | ১৯। ইকরাই— | ১টী |
| | | ৮ টী |
| ৩। সোনামুড়া— | ২০। খাসচৌমুনী— | ১টী |
| | ২১। তকসাপাড়া— | ১টী |
| | ২২। নিদয়া— | ১টী |
| | | ৩ টী |
| ৪। উদয়পুর— | ২৩। গর্জি— | ১টী |
| | ২৪। কলাবন— | ১টী |
| | ২৫। কুপিলং— | ১টী |
| | ২৬। শীলঘাটী— | ১টী |

| বিভাগ | বাজারের নাম | যতটি শেড, নির্মান করা হবে। |
|---|---|---|
| উদয়পুর— | ২৭। গঙ্গছড়া— | ১টী |
| | ২৮। শামুকছড়া— | ১টী |
| | | ৬ টী |
| ৫। সাব্রুম— | ২৯। ছোটখিল— | ১টী |
| | ৩০। সমরেন্দ্র নগর— | ১টী |
| | ৩১। বংফুল (পুরাতণ)— | ১টী |
| | ৩২। বড়খীল— | ১টী |
| | ৩৩। মাধব নগর— | ১টী |
| | ৩৪। সোনাই বাজার— | ১টী |
| | | ৬ টী |
| ৬। বিলোনীয়া— | ৩৫। ভাত খলা— | ১টী |
| | ৩৬। চোত্রা খোলা— | ১ ,, |
| | ৩৭। ঈষ্যমুখ— | ১ ,, |
| | ৩৮। গৌরাঙ্গ বাজার— | ১ ,, |
| | ৩৯। গারো কলোনী— | ১ ,, |
| | | ৫ টী |
| ৭। অমরপুর— | ৪০। জগবন্ধু পাড়া— | ১ ,, |
| | ৪১। কালা বাড়ী— | ১ ,, |
| | ৪২। পাহাড়পুর— | ১ ,, |
| | ৪৩। চাচু বাড়ী— | ১ ,, |
| | | ৪ টী |
| ৮। ধর্মনগর— | ৪৪। আনন্দবাজার— | ১টি |
| | ৪৫। জয়শ্রী— | ১ ,, |
| | ৪৬। রাছল ছড়া— | ১ ,, |
| | | ৩ টি |

| বিভাগ | বাজারের নাম | যতটি শেড, নির্মান করা হবে। |
|---|---|---|
| ৯। কৈলাশহর— | ৪৭। করমছড়া— | ১ টি |
| | ৪৮। কাঞ্চনবাড়ী— | ১ " |
| | ৪৮। ছৈলেংটা— | ১ " |
| | ৫০। ছামনু— | ১ " |
| | ৫১। নেপালটিলা— | ১ " |
| | ৫২। বিরাশী মাইল বাজার — | ১ " |
| | | ৬ টি |
| | ( কাঞ্চনছড়া ) | |
| ১০। কমলপুর- | ৫৩। কচুছড়া— | ১ টী |
| | ৫৪। মরাছড়া— | ১ টি |
| | ৫৫। বলরাম— | ১ টি |
| | | ৩ টি |
| | | সর্ব্ব মোট = ৫৫ টি |

ANNEXURE—"B"

Admitted Starred Question No. 1

Name of Member :— Shri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Deptt. be pleased to state :—

**প্রশ্ন**

১। বর্তমান আর্থিক বৎসরে ধর্মনগর মহকুমার কোন কোন গ্রামে নুতন বৈদ্যুতিক লাইন বসানোর পরিকল্পনা আছে ?

২। উক্ত মহকুমার যে সমস্ত গ্রামে বৈদ্যুতিক লাইন বসানোর কাজ হয়েছে সেই সব গ্রামগুলিতে কত দিনের মধ্যে বিদ্যুৎ সরবরাহ করা হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। বর্তমান আর্থিক বৎসর তথ্য ১৯৮৩-৮৪ইং সনের মার্চ পর্যন্ত ধর্মনগর মহকুমার

নিম্নলিখিত গ্রামগুলিতে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার পরিকল্পনা আছে। এর মধ্যে ৯ (নয়) টি গ্রামের কাজ সম্পন্ন হয়েছে, যথা :—

| গ্রামের নাম | কোড নং | মন্তব্য |
|---|---|---|
| ক) নবীনছড়া (Nabincherra) | ২২২ | বৈদ্যুতিকৃত |
| খ] শীলবাড়ী (Shil Bari) | ২২১ | ঐ |
| গ) হুনপুই Hunpui) | ২৭০ | ঐ |
| ঘ) হুপলিয়ানা সাইলোপাড়া (Hupliiana uilopara) | ৩২৯ | ঐ |
| ঙ) জলাই বাড়ী (Jalai bari | ৪৫ | ঐ |
| চ) বাঁকা বাড়ী (Baka bari) | ১৫৫ | ঐ |
| ছ) মাধবপুর (Madhavpur) | ১৫৪ | ঐ |
| জ) নয়াগাঁও (Naya Gaon) | ১০৭ | ঐ |
| ঝ] শ্রীধর পাড়া [Shreedhar para] | ৭১ | ঐ |
| ঞ) বগাইছড়া (Bagaichra) | ২২০ | করা ঐ হবে |
| ট) জেতাছড়া (Jetha Cherra) | ২৩১ | ঐ |
| ঠ) ধনী ছড়া (Dhanicherra) | ২০১ | ঐ |
| ড) উগলছড়া (Ugalcherra) | ২৩৮ | ঐ |
| ঢ) বঙ্গুল (Bangul) | ৪২ | ঐ |
| ণ) শামিনীপাড়া (Saminipara) | ৮২ | ঐ |

২। যে সকল গ্রামের কাজ এরই মধ্যে সম্পন্ন হয়েছে সেগুলিতে খুব শীঘ্র‌ই যাতে বিদ্যুৎ সরবরাহ করা যায় তার প্রয়োজনীয় ব্যবস্থা করা হচ্ছে।

Admitted Starred Question No. 9

Name of M.LA. :—Srl Len Prasad Malsai

Will the Hon'ble Minister in-Charge of the PWD be pleased to state :—

প্রশ্ন

১। ধর্মনগর বিভাগে কাঞ্চনপুর থেকে জলেবাসা ভায়া লালজুরি পর্যন্ত পাকা রাস্তা নির্মানের কাজ আগামী কত দিনের মধ্যে শেষ হতে পারে বলে আশা করা যায়?

২। ঐ রাস্তা আরো প্রস্ত করার জন্য প্রয়োজনীয় ভূমি অধিগ্রহণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর

The Minister in-Charge of the PWD
Cri Baidyanath Mazumder.

১। পরিমিত অর্থের সংকুলান হইলে কাজটি ১৯৮৬ ইং সনের শেষের দিকে শেষ করা যাইতে পারে বলিয়া আশা করা যায়।

২। হ্যাঁ।

Admitted Starred Question No :—13

Name of M.L.A. :— Subodh Ch. Das,

Will the Hon'ble Minister-in-Charge of the public works Department be pleased to State.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে রাস্তায় ইট সলিং করার ব্যাপারে পূর্ত্তদপ্তর বি. ডি. সি বা নটিফায়েড এরিয়া অথরিটি কোন পরামর্শ নিচ্ছেন না।

২। যদি সত্য হয় তবে ইট সলিংএর ব্যাপারে পূর্ত্তদপ্তর কর্তৃক ভবিষ্যতে উপরোক্ত সংস্থানগুলির পরামর্শ গ্রহণ করা হবে কি না ?

The Minister in-Charge of the PWD Cri Baidyanath Mazumder.

১। বি. ডি. সি গাঁওসভা জনসাধারণের নিকট হইতে অথবা জনপ্রতিনিধিদের নিকট হইতে আসা আবেদন এবং যানবাহন চলাচল এর জন্য সোলিংএর প্রয়োজনীয়তা ভিত্তিতে পূর্ত্তদপ্তর কর্তৃক ইট সলিং করার জন্য রাস্তার লিষ্ট তৈরী করা হয়। টাউন রোডের ব্যাপারে নোটিফায়েট অর্থরিটির পরামর্শ অনেক ক্ষেত্রে বিবেচনা হয়। তবে সীমিত আর্থিক সঙ্গতির জন্য সমস্ত কাজ নেওয়া সম্ভব হয় না।

২। পূর্ত্ত বিভাগের অধীভুক্ত রাস্তার ইট সোলিং করার ব্যাপারে বি, ডি সি অথবা নোটি-ফায়েড এরিয়া অথরিটি কোন প্রস্তাব/পরামর্শ দিলে তাহা নিশ্চই বিবেচনা করা

হইবে। তবে সীমিত আর্থিক সঙ্গতির দরুণ প্রস্তাবিত সমস্ত রাস্তার কাজ একসঙ্গে হাতে নেওয়া সম্ভব নাও হইতে পারে।

## ADMITTED STARRED QUESTION NO. 15

Name of M.L.A. :— Sri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister in-Charge of the public works Department be pleased to State :—

### প্রশ্ন

১। ১৯৮৩'৮৪ ইং আর্থিক বছরে ধর্মনগর থেকে বাগবাসা পর্য্যন্ত রাস্তার মাটি ভরাট করা থেকে শুরু করে কালবার্ট তৈরী করা পর্যন্ত মোট কত টাকা ব্যয় করা হয়েছে, এবং

২। যে সব ঠিকাদার উপরোক্ত রাস্তার কাজ করেছেন তারা কে কত টাকার কাজ করেছেন তাহার হিসাব।

The Minister-in-Charge of the PWD :—
Sri Baidyanath Mazumder.

১। ১৯৮৩-৮৪ ইং সনের জানুয়ারী মাস পর্য্যন্ত মোট-১০, ৯০, ৩২৬, ২১' টাকা ব্যয় করা হইয়াছে।

২। কাজের জন্য নিযুক্ত ঠিকাদারদের নাম ও টাকার হিসাব নিম্নে দেওয়া হইল।

| | ঠিকাদারদের নাম | টাকার হিসাব |
|---|---|---|
| ১। | শ্রী মিলন কান্তি ভৌমিক ——— | ১,১৩, [illegible],০০ টাকা |
| ২। | শ্রী ধীরেন্দ্র পুরকায়স্থ ——— | ৮১, ২৭২, ০০ টাকা |
| ৩। | শ্রী বিনয়েন্দ্র লাল রায় ——— | ৩, ৯৬, ০১১, ০০ টাকা |
| ৪। | শ্রী রমেশ চন্দ্র নাথ ——— | ১, ১৩, ৮৫৪, ০০ টাকা |
| ৫। | শ্রী গীতি ভূষন গুপ্ত ——— | ১, ৭৫, ৩০১, ০০ টাকা |
| ৬। | মেসার্স রায় এণ্ড রায় ——— | ২০, ৮০০, ০০ টাকা |
| ৭। | মেসার্স বি, বি, ডি এণ্ড কোং ——— | ৫০, ১৭৭, ০০ টাকা |
| ৮। | মেসার্স ভৌমিক এণ্ড কোং ——— | ৫০, ৭০৯, ৫০ টাকা |
| ৯। | শ্রী রাকেশ চন্দ্র দেব ——— | ৩৯, ১০৫, ৫০ টাকা |

| ১ | | ২ |
|---|---|---|
| ১০। | মেসার্স সূর্য্য ব্রিকক্লিন — — — — — | ৬৪, ০০২, ৬০ টাকা |
| ১১। | শ্রী রাম নারায়ণ দেব — — — — — | ৯, ৬৫২, ৮০ টাকা |
| ১২। | হরিপদ মজুমদার — — — — — | ৫' ২১১, ৭০ টাকা |
| ১৪। | শ্রী ভূপেন্দ্র নারায়ণ চৌধুরী — — — — | ১৮, ৩২৯, ৯১ টাকা |
| | | মোট ১০, ৯০, ০২৬, ২১ টাকা |

## ADMITTED STARRED QUESTION NO. 30

Name of member Shri Rudraswar Das.

Will the Hon'ble Minister in-charge of Agriculture Department be pleased to state :—

১। ১৯৮২-৮৩ ইং এবং ১৯৮৩-৮৪ ইং সনে আর্থিক বৎসরে ত্রিপুরা রাজ্যে মোট কয়টি ভি, এল, ডাব্লিউ সেন্টার খোলা হয়েছে।

২। সব কয়টি ক্ষেত্রেই কি কৃষি দপ্তর থেকে অফিস ঘর তৈরী করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে ?

৩। যদি নেওয়া হয়ে থাকে তবে উক্ত সিদ্ধান্ত কার্য্যকরী হয়েছে কি না ?

## A N S W E R

## MINISTER INCHARGE OF AGRICULTURE
## (SHRI BADAL CHOUDHURY)

১। ১৯৮২-৮৩ ও ১৯৮৩-৮৪ সনে মোট ১৬৫টি ভি, এল, ডব্লিউ সেন্টার খোলা হইয়াছে।

২। নীতিগত ভাবে সব কয়টি কেন্দ্রের জন্যই অফিস ঘর তৈরী করার সিদ্ধান্ত নেওয়া হইয়াছে।

৩। পর্য্যায়ক্রমে নেওয়া হইতেছে।

*Admitted Starred Question* No. 45

*Name of Member :— Smti Gita Choudhury' MLA*

*Will the Hon'ble Minister-in charge of the panchayat Department be Pleased to state :—*

প্রশ্ন

১। ইহা কি সত্য রাজ্যের পঞ্চায়েত নির্বাচন নির্দ্দিষ্ট সময়ে অনুষ্ঠিত না করে পিছাইয়া দেওয়ার উদ্যোগ নেওয়ার হচ্ছে ? এবং

উত্তর

১। বর্ত্তমান পঞ্চায়েত গুলির কার্য্যকালের মেয়াদ এখনো শেষ হয় নাই। অতএব পঞ্চায়েত নির্বাচন পিছাইয়া দেওয়ার উদ্যোগ নেওয়া হচ্ছে এটা ঠিক নয়।

প্রশ্ন

১। সত্য হইলে ইহার কারন ?

উত্তর

২। প্রশ্ন আসে না।

Admitted starred Question No. 61

Name of Member :— Shri Ratimohan Jamatia

Will the Hon'ble Minister-in-charge of P.W. Department be pleased to state :—

প্রশ্ন

Question

১। মাতারবাড়ী ব্লকাধীন খুপিলং বাজার হইতে পূর্ব ও পশ্চিম খুপিলং গাঁওসভার বিভিন্ন পাড়ায় বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের সরকারের কোন পরিকল্পনা আছে কি এবং

২। যদি থাকে তবে কবে নাগাদ ইহা কার্য্যকরী করা হবে বলে আশা করা যায়,

৩। না থাকিলে তাহার কারন ?

উত্তর

১। আপাততঃ নেই।

২। উপরোক্ত জবাবের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

৩। সম্প্রসারণ কাজের জন্য প্রয়োজনীয় অর্থের অভাব।

Admitted Starred Question No : 63

Name of M. L. A. :— ri Ratimohan Jamatia.

Will the Hon'ble Minister in-Charge of the PWD be pleased to tate :—

প্রশ্ন

১। উদয়পুর শহর হইতে কিল্লা অবধি রাস্তাটি সংস্কার ও সম্প্রসারণ করিয়া টি. আর টি. সি. বাস চলাচলের উপযোগী করার কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ?

২। থাকিলে কবে পর্যন্ত তাহা কার্য্যকরী হইবে বলিয়া আশা করা যায়, এবং

৩। না থাকিলে তাহার কারণ ?

উত্তর

The Minister in Charge of the PWD :—
Sri Baidyanath Mazumder.

১। হ্যাঁ।

২। ১৯৮৪-৮৫ ইং সনে অর্থের বরাদ্দ হইলে ৮৪-৮৫ ইং সনের শেষেরদিকে কাজটি আরম্ভ করা যাইবে বলিয়া আশা করা যায়।

৩। ২নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না

*ADMITTED STARRED QUESTINO : 98.*

*Name of Member : Shri Jawhar Saha*

*Will the Hon'ble Minister-in-charge of the Industry Department be pleased to state —*

*QUESTION*

১) চলতি আর্থিক বছরে (১৯৮৩-৮৪ ইং) কি পরিমান চা পাতা রাজ্যে উৎপন্ন হয়েছে :

২) রাজ্যে সর্ব্বমোট চা বাগান কয়টি

৩) দুঃস্থ চা বাগানগুলি-কে রক্ষনাবেক্ষনের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ?

উত্তর

১) সমগ্র রাজ্যে ১৯৮৩ইং সনের ১লা এপ্রিল হইতে ৩১শে জানুয়ারী ১৯৮৪ইং পর্যন্ত মোট ৩৪, ৬১, ০৭১ কে, জি, চা উৎপন্ন হইয়াছে।

২) ৪৯ টি।

৩) ব্যক্তিগত মালিকানাধীন দুঃস্থ চা-বাগানগুলির রক্ষনাবেক্ষনের জন্য রাজ্য সরকারের কোন নির্দ্দিষ্ট পরিকল্পনা নাই।

*Admitted Starred question : 130*

*Name of Member : Shri Jawhar Saha*

*Will the Hon'ble Minister-in-charge of the Industry Department be pleased to state —*

১) ত্রিপুরা জুট মিল রাজ্য সরকার এবং বিভিন্ন সংস্থা থেকে কি পরিমান অর্থ ঋণ নিয়েছে ?

২। এই ঋণের জন্য বৎসরে কি পরিমাণ অর্থ সুদ দিতে হয়,

৩। জুটমিলে এই পর্যন্ত লোকসানের পরিমাণ কত ?

উত্তর

১। ত্রিপুরা জুট মিলস লিমিটেড রাজ্য সরকার এবং বিভিন্ন সংস্থা থেকে ৩১-১২-৮৩ ইং পর্যন্ত মোট ৬১৭.১০ লক্ষ টাকা ঋণ নিয়েছে। এর মধ্যে রাজ্য সরকার প্রদত্ত ঋণ এর পরিমান ৫৮.৭৮ লক্ষ টাকা এবং বিভিন্ন আর্থিক সংস্থা ও বানিজ্যিক ব্যাঙ্কগুলি প্রদত্ত ঋণের পরিমান ৫৫৮.২ লক্ষ টাকা।

২। রাজ্য সরকার এবং বিভিন্ন আর্থিক সংস্থা প্রদত্ত ঋণের জন্য বর্তমানে ত্রিপুরা জুট মিলের মোট বার্ষিক ব্যয় ৮৭.৬০ লক্ষ টাকা।

৩। ত্রিপুরা জুটমিলে ১৯৮৩ সালের ডিসেম্বর পর্য্যন্ত মোট নিট লোকসান ও নগদ লোকসানের পরিমান যথাক্রমে ৩৭৫.২৪ লক্ষ টাকা এবং ২৬৪.২১ লক্ষ টাকা।

Admitted Starred Question No. 147

Name of the M L.A : শ্রীমতি লাল সরকার

Will the Minister-in-charge of the Animal Husbandry Deptt. be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরায় দুগ্ধ উৎপাদক সমবায় সমিতির সংখ্যা কত ?

২। সরকারী ডেয়ারীতে এই সমিতিগুলো প্রতিদিন গড়ে কি পরিমান দুগ্ধ সরবরাহ করে,

৩। রাজ্য সরকার এই সমিতিগুলোকে কি ভাবে সাহায্য করছেন ?

উত্তর ( *Will the Minister In-charge Shri Abhiram* ) *Deb Barma.*

১। ত্রিপুরায় দুগ্ধ উৎপাদক সমবায় সমিতির সংখ্যা ৪০ টি।

২। সরকারী ডেয়ারীতে এই সমিতিগুলো প্রতিদিন গড়ে ১০৭৫ কে.জি. দুধ সরবরাহ করে।

৩। ক) প্রতি কে.জি. দুধের জন্য সরকার অর্ধেক দামে গো-খাদ্য দিয়ে থাকেন।

খ) রাজ্য সরকার সমিতি গুলোতে সবুজ ঘাস চাষের জন্য অর্থ বরাদ্দ করে থাকেন।

গ) বিনা ব্যয়ে গো-চিকিৎসা ও কৃত্রিম প্রজননের ব্যবস্থা করা হয়ে থাকে।

ঘ) সমিতিগুলোকে সরকার পরিচালন ভর্তুকি ও কার্যকরী মূলধন দিয়ে থাকেন।

ঙ) সমিতিতে অফিস গৃহ ও গো-খাদ্যের গোদাম নির্মানের জন্য অর্থ বরাদ্দ করে থাকেন।

*Admitted Stared Question No. 156*

*Name of the M.L.A.* শ্রী রবীন্দ্র দেববর্মা

*Will the Minister In-charge of the Animal Husbandry Deptt. be pleased to state:—*

প্রশ্ন

১। ইহা কি সত্য যে অমরপুর মহকুমার ডলুমা মহিষ প্রজনন কেন্দ্রে মোষের চেয়ে সরকারী কর্মীর সংখ্যা বেশী ?

২। সত্য হইলে তাহার কারন কি ?

৩। বর্তমানে ঐ প্রজনন কেন্দ্রে কয়টি মহিষ আছে ?

৪। এবং উক্ত প্রজনন কেন্দ্রে গড়ে প্রতি বৎসর কয়টি করে মহিষের জন্ম হচ্ছে।

উত্তর :- (*MINISTER IN-CHARGE : SHRI ABHIRAM DEB BARMA*)

১। ইহা সত্য নহে,

২। উত্তর প্রশ্ন উঠেনা।

৩। বর্তমানে উক্ত প্রজনন কেন্দ্রে ১৭টি মহিষ আছে।

৪। উক্ত প্রজনন কেন্দ্রে গড়ে প্রতিবৎসর ৩টি করে মহিষের জন্ম হচ্ছে।

*Admitted Starred Question. : 174*

*Name of Member : Shri Rabindra Deb Barma*

*Will the Hon'ble Minister-in-Charge of the Industry Department be pleased to state :—*

১। আগামী আর্থিক বৎসরে ত্রিপুরায় কোন ষ্টিল কারখানা স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। থাকিলে কবে নাগাদ হবে বলে আশা করা যায় ?

৩। না থাকিলে তাহার কারণ ?

### ANSWER

১। না ?

২। প্রশ্ন উঠেনা ?

৩। সব শিল্প কারখানা সরকারী উদ্যোগেই হইবে এই রকম কোন শিল্পনীতি সরকারের নাই। যে সমস্ত শিল্পে প্রচুর মূলধনের প্রয়োজন এবং চাহিদা আছে কিন্তু যখন কোন বে-সরকারী উদ্যোগ ঐ সব শিল্প প্রতিষ্ঠার ব্যাপারে এগিয়ে আসেনা তখনই সরকার ঐ সব শিল্প গড়ে তোলার উদ্যোগ গ্রহণ করিয়া থাকেন।

*Admitted Starred Question No :— 177*

*Name of Member :— Shri Gopal Das*

*Will the Hon'ble Minister-in-Charge of the P. W. Department be Pleased to State :—*

প্রশ্ন

*Question*

১। বর্ত্তমানে ত্রিপুরার কয়টি গ্রামকে বিদ্যুতায়িত গ্রাম হিসাবে ঘোষনা দেওয়া হয়েছে,

২। আর কয়টি গ্রাম বিদ্যুতায়নের বাকী রয়েছে,

৩। কবে নাগাদ ত্রিপুরার সমস্ত গ্রাম বিদ্যুতায়িত হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। ১৯৮৪ইং সনের জানুয়ারী পর্য্যন্ত মোট ১৬১২টি গ্রামকে বিদ্যুতায়িত বলে ঘোষনা দেয়া হয়েছে।

২। আরও ৩১১৫টি গ্রাম বিদ্যুতায়নের বাকী আছে।

৩। ১৯৯০ সাল নাগাদ ত্রিপুরার সমস্ত গ্রাম বিদ্যুতায়িত করার জন্য লক্ষ মাত্রা ধরা হয়েছে।

Admitted Starred Question No :— 182

Name of M. L. .. Sri Buddha Deb Barma.

Will the Hon'ble Minister in-Chrage of the PWD be pleased to State :—

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বছরে (১৯৮৩-৮৪ইং) পি. ডব্লি, ডি ডিভিশন নম্বর (ফোর) চার অধীনে কোন কোন সাব-ডিভিশনে রাস্তা এবং পুন ও সংস্কারের জন্য কত টাকা ব্যয় বরাদ্দ দেওয়া হয়েছে ( পৃথক পৃথক হিসাব )

The Min'ster in-Charge of the PWD :— Sri Baidyanath Mazumder.

উত্তর

১। বর্তমান আর্থিক বছরে পি. ডব্লিডি ডিভিশন নম্বর ফোর কে বিভিন্ন রাস্তা ও পুল সংস্কারের জন্য ২০০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ইহা ছাড়া বন্যাজনিত ক্ষতিগ্রস্ত রাস্তা ও সেতু সংস্কারের জন্য ৭ (সাত) লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। পৃথক ভাবে পূর্ত-মহকুমা ভিত্তিক কোনও টাকা বরাদ্দ করা হয় না।

(Admitted Starred Question No. 191)

Name of the M.LA. :— শ্রী বুদ্ধ দেববর্মা।

Will the Minister in-Charge of the Animal Husbandry Deptt.

প্রশ্ন

১। বিশালগড় ব্লক অন্তর্গত রামনগর বাজারে প্রাথমিক পশু চিকিৎসা কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। থাকলে কবে পর্য্যন্ত স্থাপন করা হবে বলে আশা করা যায়,

৩। না থাকলে তার কারন কি ?

উত্তর

Minister In-charge Shri Abhiram Deb Barama.

১। নাই

২। প্রশ্ন উঠেনা।

৩। রামনগর বাজারের দুই কিলোমিটার দূরে হেরমা বাজারে এবং তিন কিলোমিটার দূরে চড়িলামে দুইটি পশু চিকিৎসা উপ-কেন্দ্র আছে।

ANNEXURE—"C"

Admitted Un-Starred Question No. 4

Name of member : Shri Len Prasad Malsai.

Will the Hon'ble Minister of Agriculture Department be pleased to State :—

১। ১৯৮১-৮২ ইং এবং ১৯৮২-৮৩ ইং আর্থিক বছরে কাঞ্চনপুর ব্লকের কতটি গাঁওসভায় "সয়েল রিক্লেমেশন" এর কাজ করা হয়েছিল।

২। ঐ গাঁও সভাগুলির মধ্যে কোন কোন গাঁও সভায় তপঃ জাতি ও তপঃ উপজাতির সংখ্যাধিক্য আছে ?

ANSWER

MINISTER IN-CHARGE OF AGRICULTURE
( SHRI BADAL CHOUDHURY )

১। ১৯৮১-৮২ সনে ৭ টি গাঁওসভায় এবং ১৯৮২-৮৩ সনে মোট ৫টি গাঁওসভায়।

২। তাহাদের মধ্যে যে গাঁওসভায় তপশীল জাতি ও তপশীল উপজাতি সংখ্যাধিক্য আছে তাহাদের নাম নিম্নে দেওয়া হইল :—

১। উত্তর ধানি ছড়া।

২। তুই সামা।
৩। গাছি রাম পাড়া।
৪। আনন্দ সাগর
৫। দক্ষিণ মাছমারা।

Admitted Un-Starred Question No. 5

Name of the member : Sri Subodh Ch. Das.

Sub :— Regarding Nu ber of V.L.W. Centres.

Will the Hon'ble Minister in-charge of Agriculture, Department be pleased to State :—

১। ত্রিপুরার কোন ( ব্লকে কতটি ভি, এল, ডবলিউ সেণ্টার আছে ব্লক ভিত্তিক সেণ্টার গুলির নাম )

ANSWER

MINI TER IN-CHARGE OF AGRICULTURE
( SHRI BADAL CHOUDHURY )

মোট ৪৪৪ টি ভি, এল, ডব্লিউ সেণ্টার আছে। ব্লক— ভিত্তিক তাহাদের নাম নিম্নে দেওয়া হইল :—

| জিলা | ব্লকের নাম | ভি, এল, ডব্লিউ কেন্দ্রের নাম |
|---|---|---|
| পশ্চিম জিলা | ১। বিশালগড় | ১। অমরেন্দ্রনগর |
| | | ২। গুলিরাই বাড়ি |
| | | ৩। প্রমোদনগর |
| | | ৪। বিশ্রামগঞ্জ |
| | | ৫। সেস্রিমাইল |
| | | ৬। চড়িলাম |
| | | ৭। হেরমা |
| | | ৮। রামছড়া |

| জিলা | ব্লকের নাম | ডি, এল, ডব্লিউ কেন্দ্রের নাম |
|---|---|---|
| | | ৯। লালসিংমুড়া |
| | | ১০। জম্পুইজলা |
| | | ১১। টাকারজলা |
| | | ১২। গাবোরদি |
| | | ১৩। আনন্দনগর |
| | | ১৪। যোগেন্দ্রনগর |
| | | ১৫। প্রতাপগড় |
| | | ১৬। নরশান্তিগঞ্জ বাজার |
| | | ১৭। সেকেরকোট |
| | | ১৮। অমতলী |
| | | ১৯। চারিপাড়া |
| | | ২০। দুবলী |
| | | ২১। কাঞ্চনমালা |
| | | ২২। লেম্বুতলী |
| | | ২৩। গোকুলনগর |
| | | ২৪। মধুপুর |
| | | ২৫। পাণ্ডবপুর |
| | | ২৬। দেবীপুর |
| | | ২৭। বিশালগড় |
| | | ২৮। দুর্গানগর |
| | | ২৯। পুরাথল |
| | | ৩০। ব্রজপুর |
| | | ৩১। বাইদার দিঘী |
| | | ৩২। গোপীনগর |
| | | ৩৩। গোলাঘাটি |
| | | ৩৪। লক্ষীবিল |

| জিলা | ব্লকের নাম | ডি, এল, ডব্লিউ কেন্দ্রের নাম |
|---|---|---|
| | ২। মোহনপুর | ৩৫। মোহনপুর |
| | | ৩৬। বিজয়নগর |
| | | ৩৭। বামুটিয়া |
| | | ৩৮। চেচুরিয়া |
| | | ৩৯। কামালঘাট |
| | | ৪০। তুলাবাগান |
| | | ৪১। ব্রহ্মকুণ্ড |
| | | ৪২। পঞ্চবটী |
| | | ৪৩। সোনাবাম |
| | | ৪৪। কলাগাছিয়া |
| | | ৪৫। হেজামারা |
| | | ৪৬। বরকাথল |
| | | ৪৭। চাচু |
| | | ৪৮। ইন্দ্রনগর |
| | | ৪৯। নূতননগর |
| | | ৫০। নারায়নপুর |
| | | ৫১। লক্ষী-লোংগা |
| | | ৫২। গান্ধীগ্রাম |
| | ৩। জিরাণিয়া | ৫৩। জিরাণীয়া |
| | | ৫৪। নোয়াবাদী |
| | | ৫৫। জম্মেজয়নগর |
| | | ৫৬। চম্পকনগর |
| | | ৫৭। বেলবাড়ী |
| | | ৫৮। শান্তিনগর |
| | | ৫৯। জয়নগর |
| | | ৬০। জিরানীয়া খোলা |
| | | ৬১। পুরান আগরতলা |
| | | ৬২। বৃদ্ধনগর |

| জিলা | ব্লকের নাম | ডি, এল ডব্লিউ কেন্দ্রের নাম |
|---|---|---|
| | | ৬৩। তুলাকোনা |
| | | ৬৪। মেঘলী-পাড়া |
| | | ৬৫। ধূপছড়া |
| | | ৬৬। রানীরবাজার |
| | | ৬৭। রানীরগাঁও |
| | | ৬৮। মেধাবাড়ী |
| | | ৬৯। রাধামোহনপুর |
| | | ৭০। ডি, সি, পাড়া |
| | | ৭১। রাজচোন্তই বাড়ী |
| | | ৭২। কাশীপুর |
| | | ৭৩। পূর্ব্ব নোয়াগাঁও |
| | | ৭৪। রাধাকিশোর নগর |
| | | ৭৫। মান্দাই |
| | | ৭৬। কোবরা খামার |
| | | ৭৭। পাথিপাড়া |
| | | ৭৮। শিবনগর |
| | | ৭৯। অশিঘর |
| | | ৮০। জাইনোকুবরা |
| | | ৮১। অজেন্দ্রনগর |
| | ৪। খোয়াই | ৮২। আশারাম বাড়ী |
| | | ৮৩। বেহেলা বাড়ী |
| | | ৮৪। বেচাই বাড়ী |
| | | ৮৫। সিংগ |
| | | ৮৬। খোয়াই হেড কোয়াটার (পশ্চিম-গংকি |
| | | ৮৭। পূর্ব্ব গংকি |

| জিলা | ব্লকের নাম | ডি, এল, ডব্লিউ কেন্দ্রের নাম |
|---|---|---|
| | | ৮৮। জাম্বুরা |
| | | ৮৯। পশ্চিম চম্পাছড়া |
| | | ৯০। পূর্ব্ব চম্পাছড়া |
| | | ৯১। সোনাতলা |
| | | ৯২। চেবরী |
| | | ৯৩। রাজনগর |
| | | ৯৪। পূর্ব রাম চন্দ্র ঘাট |
| | | ৯৫। উত্তর রাম চন্দ্র ঘাট |
| | | ৯৬। বৈজাল বাড়ী (উত্তর পদ্মবিল) |
| | | ৯৭। পাহাড়মুড়া |
| | | ৯৮। সমতল পদ্মবিল |
| | | ৯৯। গৌরনগর |
| | | ১০০। রতনপুর |
| | | ১০১। বেলছড়া |
| | ৫। মেলাঘর | ১০২। মেলাঘর |
| | | ১০৩। চণ্ডীঘর |
| | | ১০৪। বোঠালী |
| | | ১০৫। দুর্লভ নারায়ণ |
| | | ১০৬। খাস চৌমহনী |
| | | ১০৭। রাঙামাটিয়া |
| | | ১০৮। সোনামুড়া |
| | | ১০৯। কামরাঙ্গাতলী |
| | | ১১০। তৈবান্দল |
| | | ১১১। পূর্ব্ব নলছড় |
| | | ১১২। পশ্চিম নলছড় |
| | | ১১৩। কেম্পতলী |
| | | ১১৪। জুমেরঢেপা |

| জিলা | ব্লকের নাম | ভি, এল, ডব্লিউ কেন্দ্রের নাম |
|---|---|---|
| | | ১১৫। বাঘমারা |
| | | ১১৬। টক্স পাড় |
| | | ১১৭। শিবনগর |
| | | ১১৮। শোভাপুর |
| | | ১১৯। ধানপুর |
| | | ১২০। বাশপুকুর |
| | | ১২১। কাঁঠালিয়া |
| | | ১২২। নিদয়া |
| | | ১২৩। ভবানাপুর |
| | | ১২৪। কুলুবাড়ী |
| | | ১২৫। মাতনগর |
| | | ১২৬। কলমছড় |
| | | ১২৭। কমলনগর |
| | | ১২৮। বক্সনগর |
| | | ১২৯। রহিমপুর |
| | | ১৩০। ভেলুয়ারচড় |
| | | ১৩১। বাগবাসা |
| | | ১৩২। জগৎরামপুর |
| | ৬। তেলিয়ামুড়া | ১৩৩। হাওয়াইবাড়ী |
| | | ১৩৪। রাংখল বাজার |
| | | ১৩৫। এ. এ রোড (তেলিয়ামুড়া) |
| | | ১৩৬। মানিক দেববর্মা পাড়া |
| | | ১৪০। কাশীয়ামংগল |
| | | ১৪১। জাসাই বাড়ী |
| | | ১৪২। ব্রহ্মছড়া |
| | | ১৪৩। খেডেরাল |

মিঃ স্পীকার ঃ— শ্রী রুদ্রেশ্বর দাস।

শ্রী রুদ্রেশ্বর দাস ঃ— কোয়েশ্চান নাম্বার—৪০।

মিঃ স্পীকার— কোয়েশ্চান নাম্বার, ৪০।

শ্রী বৈদ্যনাথ মজুমদার ঃ— স্টার্ট কোয়েশ্চান নাম্বার, ৪০।

প্রশ্ন ১। কমলপুর মহকুমার অন্তর্গত চুলুবাড়ী গ্রামে ডীপ টিউব-ওয়েল বসানোর কোন সিদ্ধান্ত সরকারের আছে কি,

উত্তর ১। হ্যাঁ।

প্রশ্ন ২। যদি থাকে তবে কবে পর্যন্ত উক্ত কাজ শুরু করা হবে বলে আশা করা যায় ?

উত্তর ২। ১৯৮৪—৮৫ সালে উক্ত ডীপ টিউব ওয়েলের কাজ শুরু করা হবে বলে আশা করা যায়।

মিঃ স্পীকার ঃ— মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা চৌধুরী।

শ্রীমতী গীতা চৌধুরী ঃ— স্টার্ট কোয়েশ্চান নাম্বার, ৫৭।

মিঃ স্পীকার ঃ— কোয়েশ্চান নাম্বার, ৫৭।

শ্রী দশরথ দেব ঃ— স্টার্ট কোয়েশ্চান নাম্বার, ৫৭।

প্রশ্ন ১। ইহা কি সত্য বিগত বৎসরে রাজ্যের কয়েকটি উপজাতি পরিবার এ রাজ্য থেকে অন্য রাজ্যে চলে গেছেন,

উত্তর ১। এই রকম কোন ঘটনা সরকারের অবগত নাই।

প্রশ্ন ২। সত্য হইলে কত পরিবার কোন্ কোন্ রাজ্যে গেছেন, এবং

উত্তর ২। প্রশ্ন উঠেনা।

প্রশ্ন ৩। কি কারণে তারা অন্যত্র চলে গেছেন সে বিষয়ে সরকার কোন অনুসন্ধান করেছেন কি ?

উত্তর ৩। প্রশ্ন উঠে না।

শ্রীমতী গীতা চৌধুরী ঃ— মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন, ছামনুর ৬টি এলাকা থেকে উপজাতি পরিবার সরে গেছে এ তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি ?

শ্রী দশরথ দেব ঃ— অন্যত্র চলে যায় নি। তবে কিছু কিছু ট্রাইবেল আছেন যারা জুম চাষের অসুবিধে হওয়ার দরুন মিজোরামে চলে যান এবং কিছুদিন পরে আবার ফেরৎ চলে আসেন। তবে কত পরিবার এই রকম ভাবে চলে যান সে তথ্য সরকারের কাছে নাই।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে, রাইমা শর্মা এলাকার বেশ কিছু উপজাতি পরিবার আসামের কাছাড় জেলায় চলে যায় এবং কিছুদিন আগেও পাহাড়পুর থেকে চলে গেছেন আসামে। তারা আমার সঙ্গে দেখা করেছেন এবং বলেছেন সেখানে কিছু কিছু খাস জমি আছে যেখানে তারা সে জমি দখল করে চাষ করছেন কিন্তু আসাম সরকার তাদের নাগরিকত্ব দিচ্ছেন না এবং জমির দখলী স্বত্ত্ব দিচ্ছেন না এই সমস্ত পরিবার যারা এলাকা ছেড়ে চলে গিয়েছিলেন তারা আবার চলে আসলে এখানে পুনর্বাসনের সুযোগ পাবেন কি ?

শ্রী দশরথ দেব ঃ— প্রথমতঃ বলতে চাই, যারা এখান থেকে চলে যান তারা কেহ সরকারকে বলে যান না। তবে অসুবিধের পড়ে তাদের আবার যদি কেহ ফিরে আসেন এবং সরকারের কাছে পুনর্বাসনের জন্য আবেদন করেন, তাহলে তা নিশ্চয়ই সহানভূতির সাথে বিবেচনা করে দেখা হবে।

শ্রী জওহর সাহা ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় বেলেছেন, জুম চাষের অসুবিধার জন্য কিছু কিছু জুমিয়া পরিবার মিজোরামে চলে গিয়ে সেখানে চাষাবাদ করেন এবং পরে আবার ফিরে আসেন। আমি এখানে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এই রকম পরিবারের লোক সংখ্যা কত যারা মিজোরামে বা অন্যত্র চলে গেছেন ?

শ্রী দশরথ দেব ঃ— মাননীয় সদস্য আমার প্রশ্নের জবাব-এর অর্থ অনুধাবন করতে পারেননি। কেহ এখান থেকে চলে গেলে তারা সরকারকে জানিয়ে যান না, কাজেই কত পরিবার যাচ্ছে সেটা বলা সম্ভব নয়। আমি বলেছি, জুম চাষের অসুবিধা হলে চাষের জন্য চলে যান এবং আবার ফিরে আসেন।

শ্রী জওহর সাহা ঃ— মিজোরামে গিয়ে চাষ করেন এ কথা মাননীয় মন্ত্রী মহোদয় যখন বলতে পারলেন তখন লোক সংখ্যার কথা কেন বলতে পারলেন না তা আমি বুঝতে পারছি না। কাজেই আমি আবার জানতে চাইছি, এই ধরণের লোক সংখ্যা কত ?

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য, এটা সাপ্লিমেন্টারী হয় না।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি, সাব্রুমের একটি ডিষ্ট্রিক্ট অঞ্চল, দশদা এলাকা ও জম্পুই এলাকায় ১২ মাসের মধ্যে ৯ মাসই খাদ্যাভাব দেখা যায় এবং সে সময় প্রচুর লোক মারা যায়। এই সব কারণেই তারা দেশের বাইরে চলে যেতে বাধ্য হয় ?

শ্রী দশরথ দেব ঃ— এটা প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়।

মিঃ স্পীকার ঃ— শ্রী সুবোধ চন্দ্র দাস ও শ্রী সমীর কুমার নাথ।

শ্রী সুবোধ চন্দ্র দাস ঃ— কোয়েশ্চান নং ৫৮ স্যার।

শ্রী বৈদ্যনাথ মজুমদার ঃ— কোয়েশ্চান নং ৫৮ স্যার।

—ঃ প্রশ্ন ঃ—

১। ধর্মনগর বিভাগে জুরি ও কাকড়ী নদীর তীরবর্তী অঞ্চল প্রতিবছর বন্যায় ব্যাপক ক্ষয়ক্ষতি হয় বলে সরকার অবগত আছেন কি না,

২। যদি অবগত থাকেন তাহলে জুরী ও কাকড়ী নদীর বন্যা নিয়ন্ত্রনের কোন পরিকল্পনা সরকার হাতে নিয়েছেন কি ?

—ঃ উত্তর ঃ—

১। হ্যাঁ, এ বিষয়ে সরকার অবগত আছেন।

২। হ্যাঁ, নিয়েছেন।

শ্রী সুবোধ চন্দ্র দাস ঃ— সাপ্লিমেন্টারী স্যার, জুরী ও কাকড়ী নদীর বন্যার ফলে প্রতি বছরই ধর্মনগর বিভাগে প্রচুর ক্ষয়ক্ষতি হয় এবং সরকারও এ ব্যাপারে অবগত আছেন। কাজেই এই দুটি নদীর বন্যা প্রতিরোধের জন্য সরকার সুষ্ঠু কোন ব্যবস্থা এখন পর্য্যন্ত নেন নি। এই

দুটি নদীর বন্যা নিয়ন্ত্রণের জন্য সরকারের কোন ইচ্ছা আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার :— এ সম্পর্কে আমি একটা ষ্টেটমেন্ট দিচ্ছি — ধর্মনগর শহর ও তৎসংলগ্ন অঞ্চল বন্যার কবল থেকে রক্ষা করার নিমিত্তে একটি প্রকল্প রচনা করা হয়েছে। প্রকল্প অনুযায়ী কাকড়ী নদীর উভয় তীরে বাঁধ তৈরীর ব্যাপারে রেল দপ্তরের অনুমোদন চাওয়া হয়েছিল। উভয় তীরে বাঁধ নির্মিত হলে রেলসেতুর ক্ষতি সাধন হবে বলে রেলওয়ে দপ্তর মনে করে। রেলদপ্তরের এই আপত্তির দরুন ১৯৮২ সালে অনুষ্ঠিত ষ্টেট টেক্‌নিক্যাল এড্‌ভাইসারী কমিটিতে পরিকল্পনাটি অনুমোদিত হয় নি। রেলদপ্তরের অভিপ্রায় অনুযায়ী কারিগরী তথ্যাদির বিস্তারিত বিবরণ পরীক্ষা নীরিক্ষার জন্য প্রেরন করা হইয়াছিল এবং পরবর্ত্তী সময়ে এ ব্যাপারে রেল দপ্তরের সহিত আলোচনা হয়।

সম্প্রতি ( ১৯৮৩ সালের অক্‌টোবর মাসে ) রেলদপ্তর বর্ত্তমান রেলসেতুর দৈর্ঘ্য বাড়ানোর জন্য ৩০ লক্ষ টাকা চেয়েছেন। রেলসেতুর দৈর্ঘ্য বাড়ানো সহ সমস্ত পরিকল্পনাটির বর্ত্তমান এষ্টিমেটেড কষ্ট রুপীস ৭৪, ৩৩, ৫০০,- পরিকল্পনার এষ্টিমেট ৬০ লক্ষ টাকার বেশী হওয়ায় উহা সেন্ট্রাল ওয়াটার কমিশন এরও অনুমোদনের প্রয়োজন হইবে। সেন্ট্রাল ওয়াটার কমিশনের অনুমোদন পাইলে পর উহা ষ্টেট টেক্‌নিক্যাল এড্‌ভাইসারী কমিটি মিটিং এ পেশ করা হবে। টি, এ, সি, এর অনুমোদনের পর রাজ্য সরকারের ব্যয় অনুমোদন হলেও জমি অধিগ্রহনের পর এই কাজ শুরু হইবে।

মিঃ স্পীকার :— শ্রী শ্যামা চরণ ত্রিপুরা।

শ্রী শ্যামা চরণ ত্রিপুরা :— কোয়েশ্চান নং ৫১ স্যার।

শ্রী দশরথ দেব :— কোয়েশ্চান নং ১৯ স্যার।

—: প্রশ্ন :—

১। ইহা কি সত্য যে এ, ডি, সি, এলাকা বহির্ভুত হওয়া সত্বেও এ, ডি, সি, বাজেট হইতে ১৯৮২—৮৩ ইং সনের আর্থিক বছরে বগাফা ব্লকের অন্তর্গত চড়কবাই জে, বি স্কুলের মেরামতের কাজ এবং ১৯৮৩-৮৪ ইং আর্থিক বছরে ঐ ব্লকেরই অন্তর্গত কলাছড়ায় একটি সিজন বাঁধ দেওয়া হয়েছে,

২। সত্য হইলে ইহার কারণ এবং

৩। এ বিষয়ে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি ?

—: উত্তর :—

১। সত্য নহে।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

শ্রী শ্যামা চরণ ত্রিপুরা :— সাপ্লিমেন্টারী স্যার, এ বিষয়ে বি, ডি, সিতে আলোচনা হয়েছে এবং গত ২৮ শে জানুয়ারী তারিখে ডিষ্ট্রিকট কাউন্সিলের যে অধিবেশন হয়েছিল সেখানেও উক্ত ব্যাপারটি নিয়ে আলোচনা হয়েছিল। কলাছড়ায় যে সীজন বাঁধ দেওয়া হয়েছে

এটা সত্য বলেই বি, ডি, সিতে আলোচনা হয়েছিল, এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি ?

শ্রী দশরথ দেব ঃ— স্যার, এ তথ্য আমার জানা নাই। তবে এখানে যে তথ্য আছে তাতে দেখা যায় যে কলাছড়ায় যে সিজন বাঁধ দেওয়া হয়েছে তা বি, ডি সি ফান্ড থেকে দেওয়া হয়েছে। এ্যকচুয়েলী এ, ডি, সি টাকা খরচ করে নি।

শ্রী শ্যামা চরণ ত্রিপুরা ঃ— সাপ্লিমেন্টারী স্যার, এ, ডি, সি, থেকে যদি টাকা খরচ করা হয় তাহলে এ সম্পর্কে কোন ব্যবস্থা নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব ঃ— স্যার, এ, ডি, সি যেহেতু একটা স্বয়ং শাসিত সংস্থা, কাজেই এ, ডি সি সম্পর্কে এ প্রশ্ন এখানে আসে না।

শ্রী শ্যামা চরণ ত্রিপুরা ঃ— সাপলিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যেহেতু স্বশাসিত জেলা পরিষদের ভারপ্রাপ্ত আছেন, কাজেই এ বিষয়ে সিদ্ধান্ত নেওয়ার অধিকারী একমাত্র তিনিই।

শ্রী দশরথ দেব ঃ— স্যার, এটা একটা অটোনোমাস বডি। আমরা একটা এমাউন্ট তাদেরকে দিয়ে দেই। তাদের দৈনন্দিন কার্য্য কলাপে আমরা কোন হস্তক্ষেপ করি না।

মিঃ স্পীকার ঃ— শ্রী রতিমোহন জমাতিয়া।

শ্রী রতিমোহন জমাতিয়া ঃ— কোয়েশ্চান নং ৬২ স্যার।

শ্রী বৈদ্যনাথ মজুমদার ঃ— কোয়েশ্চান নং ৬২ স্যার।

প্রশ্ন

১) আগামী আর্থিক বছরে মাতাবাড়ী ব্লকাধীন বাগমার গাঁও সভার অন্তর্গত নয়াছড়াতে পাকা বাঁধ দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) যদি না থাকে তার কারণ ?

উত্তর

১) নাই।

২) কাচিগাং (নয়াছড়া)-এ বর্তমানে দুইটা পিক আপ্ওয়ার ডাইভারশান) স্কীম চালু আছে। একটা বগাবাসায় আর একটা বাগমায়। জলের স্বল্পতা হেতু মাতাবাড়ী ব্লক এলাকাতে কাচিগং (নয়াছড়া)-এর উপর তৃতীয় ডাইভারশান স্কীম গ্রহন করা সম্ভব নয়।

শ্রী রতিমোহন জমাতিয়া ঃ— সাপ্লিমেন্টারী স্যার, নয়াছড়াতে বাঁধ না হওয়ার ফলে একটা বিস্তীর্ণ এলাকা, প্রায় ১০ দ্রোন জায়গা চাষ করা যাচ্ছে না। উক্ত এলাকাতে একটা বাঁধ নির্মান করে দেওয়ার জন্য সেখানকার চাষীরা মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন করেছিলেন। কাজেই এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় কি ভাবছেন জানাবেন কি ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার ঃ— স্যার, এখানে দুইটা ডাইভারশান স্কীম অলরেডি আছে। একটাতে ১০০ একর এবং অপরটিতে ৩২ একর জমি কাভার করা হচ্ছে। কাজেই আরেকটা ডাইভারশান স্কীম করার কোন স্কোপ এখানে নাই।

মিঃ স্পীকার ঃ— শ্রী নগেন্দ্র জমাতিয়া

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— কোয়েশ্চান নং ৮৫ স্যার।

শ্রী নৃপেন চক্রবর্তী :— কোয়েশ্চান নং ৮৫ স্যার।

প্রশ্ন

১) ১৯৭৯ ও ৮০ সালের দাঙ্গার কয়টি মামলা প্রত্যাহৃত হয়েছে, এবং

২) এখন পর্যন্ত কয়টি মামলা প্রত্যাহারের বাকী আছে,

৩) সরকার কবে নাগাদ ঐ বাকী মামলাগুলি প্রত্যাহার করতে পারবেন বলে আশা করছেন?

উত্তর

১) ১৯৭৯ইং সালের দাঙ্গার মামলা এখন পর্যন্ত প্রত্যাহার করা হয় নাই।

১৯৮০ইং সালের ১৩৬টি মামলা প্রত্যাহার করা হইয়াছে।

২) ১৯৭৯ সালের ১১টি এবং ১৯৮০ সালের ৩১টি।

৩) ১৯৭৯ সালের দাঙ্গার মামলাগুলি প্রত্যাহারের বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— সাপ্লিমেন্টারী স্যার, এই বিধান সভায়ও এই দাঙ্গাজনিত মামলা গুলি প্রত্যাহার করে নেবার জন্য একটা প্রস্তাব উঠেছিল এবং সেই প্রস্তাব সর্বসম্মতিক্রমে পাশও হয়েছিল। কিন্তু তা সত্বেও কি উদ্দেশ্যে এই মামলাগুলি প্রত্যাহার করা হচ্ছেনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রী নৃপেন চক্রবর্তী :— মাননীয় সদস্যরা দেখেছেন যে দাঙ্গাজনিত মামলাগুলি নিষ্পত্তি করার জন্য সরকার যথেষ্ট উদ্যোগ নিয়েছেন। প্রতিটি মামলাই দেখা হচ্ছে এবং এখন খুব কম সংখ্যা মামলাই এখন রয়েছে। কিছু মামলা রয়েছে যেগুলি ঠিক দাঙ্গা জনিত মামলা নয়, পুলিশের অস্ত্র আইনের গ্রেপ্তারি ইত্যাদির জন্য। ১৯৮০ সালের এখন পর্যন্ত ৩১টি মামলা প্রত্যাহারের বাকী আছে। তেলিয়ামুড়ার যে কেস আছে, খুব শিগ্‌গীরই এই মামলা প্রত্যাহার করে নেওয়া যাবে। আর যেগুলি রয়েছে তার মধ্যে বগাবাসা মামলা অত্যন্ত জঘন্য অস্ত্র আইনের মামলা রয়েছে সরকার এটা সম্পর্কে বিচার বিবেচনা করে দেখছেন।

শ্রী জওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, যে মামলাগুলি প্রত্যাহার করা হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন তার মধ্যে অমরপুর মহকুমায় কয়টি মামলা প্রত্যাহার করা হয়েছে এবং সেখানে আর কয়টি মামলা রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রী নৃপেন চক্রবর্তী :— স্যার, আলাদা প্রশ্ন করলে জবাব দিতে পারবো।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার :— সাপ্লিমেন্টারী স্যার, আমরা দেখেছি কিছু কিছু মামলার ষড়যন্ত্র কোর্টে ঝুলছে এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের জানা আছে কি?

শ্রী নৃপেন চক্রবর্তী :— স্যার যে গুলি প্রত্যাহার করা হয়নি সেগুলি তো কোর্টে উঠবেই এই বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় সদস্যরা জানেন সরকার সিদ্ধান্ত নিলেও কোর্টের কাছে আমাদের যেতে হবে এবং শেষ পর্যন্ত এই সম্পর্কে রায় দেওয়ার মালিক হচ্ছে কোর্ট। কারণ এই সব কেসের অধিকাংশই চার্জসীট তৈরী হয়ে যায়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কি

অমরপুরে সম্ভবতঃ কতগুলি কেস উইথড্র হয়ে গেছে। ওখানকার কোর্ট এবং পুলিশ আসামীদের কাছ থেকে টাকা চাইছেন এবং বলেছেন যে টাকা দিলে হাজিরা আর দিতে হবে না এবং হাজিরা বন্ধ হয়ে যাবে। কাজেই যে সমস্ত মামলাগুলি উইথড্র করা হয়েছে সেগুলি আসামীদের তরফে জানানোর কোন ব্যবস্থা নেওয়া হয়েছিল কিনা? এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রী নৃপেন চক্রবর্তী :— স্যার, যাদের মামলা উইথড্র করা হয়েছে, কোর্ট থেকে যাদের মামলাগুলি উইথড্র করা সম্ভব হয়েছে আসামীরা সবাই জানেন। এই রকম কোন তথ্য নেই যে পুলিশ মামলা প্রত্যাহারের পর টাকা-পয়সা সংগ্রহ করছেন। এই ধরনের কোন তথ্য আমাদের কাছে নেই।

শ্রীরবীন্দ্র দেববর্মা:— সাপ্লিমেন্টারী স্যার। মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন ১৩৪ টি মামলা প্রত্যাহার করা হয়েছে তার মধ্যে কতগুলি উপজাতি এবং অউপজাতির মামলা রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :— স্যার, এই তথ্য এখনও আমাদের কাছে নেই। মাননীয় সদস্য যদি আলাদা প্রশ্ন করেন তাহলে উত্তর দিতে পারবো।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেনকি, যে মামলাগুলি প্রত্যাহার করা হয়েছে তার পেছনে কোন যুক্তি আছে কিনা?

শ্রী নৃপেন চক্রবর্তী :— স্যার, মামলা প্রত্যাহার সম্পর্কে আগেই বলেছি যে, কোর্ট করে। কাজেই এই ব্যাপারে বৈষম্যমূলক মনোভাবের কোন সুযোগ নেই।

শ্রীশ্যামচরন ত্রিপুরা :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন চার্জসীট হয়ে যাওয়ার পর কেস উইড্র করা যায় না কোর্ট থেকে, সরকার করেন না। কিন্তু সিধাই থানার অন্তর্গত একটা কেস সেখানে ৮। ১০ দিন চলার পর কোর্ট থেকে উইথড্র হয়ে গেল। এটা মাননীয় মুখ্য-মন্ত্রীর জানা আছে কি?

শ্রী নৃপেন চক্রবর্তী :— স্যার, আমার কথাটা হয়তো আমি গুছিয়ে বলতে পারি নি। কেস চলা-কালীন সময়ে সরকার যদি এই কেসটা উইথড্র করতে চান তাহলে আদালতের কাছে উইথড্র করার অনুমতি চাইতে পারেন। কাজেই যে কোন কেসই উইথড্র করা যায়।

মি: স্পীকার :— মাননীয় সদস্য শ্রী বাসিত আলী।

সৈয়াদ বসিত আলী :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৮।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮৮।

প্রশ্ন

১। ইহা কি সত্য কৈলাশহর সমরুপ গাঁও সভার অন্তর্গত আনুমানিক ৩০ একর জমি বাংলাদেশ সরকার দখল করিয়া রাখিয়াছে,

২। সত্য হইলে, রাজ্য সরকার এ ব্যাপারে কেন্দ্রীয়

সরকারের সঙ্গে কোন যোগাযোগ করিয়াছেন কিনা ?

উত্তর

১। জেলাশাসক মহকুমার সমরূপার মৌজার অন্তগর্ত অনুমান ৩৪'১১ একর ভূমি মনু নদীর ভাঙ্গনের ফলে বাংলাদেশের দিকে গিয়েছে। এ জায়গায় বর্ত্তমানে বাংলাদেশীরা চাষবাদ করে। ২। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগকরা হয়েছে। ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে তারা যেন বাংলাদেশ সরকারকে ভারতীয় জমিতে বাংলাদেশীদের অবৈধ চাষাবাদ বন্ধ করার জন্য বলেন।

আমাদের দিক থেকে আমরা এই কথা বলেছি যে, করক্রীড় ম্যাপ অনুযায়ী এই এলাকায় সীমানা নির্ধারিত হয়েছে। করক্রীড ম্যাপ অনুসারে মনুনদীর মধ্যবর্তী স্থান দিয়ে সীমানা নির্ধারিত হয়েছে। এই সীমানা স্থির, এই সীমানা পরিবর্ত্তনশীল নয়। সুতরাং উক্ত ভূমি ভারতীয়দের। যদিও মনুনদীর ভাঙ্গনের ফলে উক্ত এলাকা নদীর অপর পারে চলে গিয়েছে। প্রকৃতপক্ষে এই এলাকা ভারতের অন্তর্ভুক্ত। যাদের জমি উক্ত এলাকায় পড়েছে তারা যেন সেই জমি চাষ করেন, এ মর্মে জেলাশাসককে বলা হয়েছে এবং সীমান্ত রক্ষী বাহিনীকে তাদের প্রয়োজনীয় নিরাপত্তার ব্যবস্থা করতে বলা হয়েছে।

এই জমি সম্পর্কে ভারতীয় সীমান্ত রক্ষী বাহিনী বি, ডি, আর এর সঙ্গে গত ১৬, ১, ৮০ তারিখে আলোচনা করেন। বি, ডি, আর আশ্বাস দিয়েছে যে বাংলাদেশীরা যেন ভারতীয় জমি চাষ না করে সে সম্পর্কে তারা বাংলাদেশীদের নির্দেশ দিবে।

সৈয়দ বসিত আলি— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সমরূপ এলাকার মনুনদীর পূর্ব প্রান্তে প্রায় ৩১ একর জমির উপর পূর্ণ নিয়ন্ত্রন এবং সমরূপ এলাকার মনুনদীর পশ্চিম প্রান্তে সরকারী বনজ সম্পদ সহ উক্ত এলাকায় জনগণের পূর্ণ নিরাপত্তা রক্ষার জন্য সরকার জরুরী ভিত্তিতে কোন নিরাপত্তার ব্যবস্থা করবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী — স্যার, আমি তো আগেই বলেছি নিরাপত্তার ব্যবস্থা করা হবে।

সৈয়দ বসিত আলি —সাপ্লিমেন্টারী স্যার, মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি নিজে সেই এলাকায় গিয়েছি এবং দেখেছি সেখানকার জনসাধারণের উপর বাংলাদেশীরা অশুভ আচরণ করছে, তাদের বাড়ীঘরে আগুন লাগিয়ে দিচ্ছে এবং জিনিষপত্র নষ্ট করছে। তাই আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই এই সব এলাকার জনসাধারন উক্ত ৩১ একর জায়গায় পূর্ণ নিরাপত্তার ব্যবস্থা করবেন কিনা কাটা তারের বেড়া দিয়ে বা কোন গুরুত্বপূর্ণ ব্যবস্থা করে।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— স্যার, এটা তো আমি আগেই বলেছি নদী ভাঙ্গার ফলে এটা হয়েছে এবং এই ধরনের ঘটনা যেগুলি মাননীয় সদস্য বলেছেন এইগুলি আমাদের নজরে নেই। মাননীয় সদস্য বলেছেন যে আগুন লাগানো হয়েছে এবং জিনিষপত্র নষ্ট হয়েছে। এই সব ঘটনা যদি ঘটত তাহলে নিশ্চয়ই এই ব্যাপারে পুলিশ প্রয়োজনীয় ব্যবস্থা করতেন। মাননীয় সদস্য যেটা বলেছেন এটা ওখানকার জেলা শাসক যিনি রয়েছেন তাঁকে আমরা বলবো সেগুলি চোখের সামনে তুলে ধরার জন্য। বিষয়টি সম্পূর্ণ কেন্দ্রীয় সরকারের এক্তিয়ার ভুক্ত

এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে আর একবার অনুরোধ করবো এই বিষয়টি গুরুত্ব দিলে তাঁরা যেন দেখেন।

মিঃ স্পীকার ঃ— শ্রী ধীরেন্দ্র দেবনাথ।

শ্রী ধীরেন্দ্র দেবনাথ ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৯৪

শ্রী নৃপেন চক্রবর্তী ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—৯৪

প্রশ্ন

১। জানুয়ারী ১৯৮৪ইং মাসে সিধাই থানার অন্তর্গত ছনখলা বাজার হইতে যেসব যাত্রী ট্রাকে আগরতলায় আসার সময় যে উগ্রপন্থীর দ্বারা আক্রান্ত হয়েছিল ঐ সব যাত্রীদের ক্ষতির পরিমান কত?

২। উক্ত ঘটনার সংগে জড়িত উগ্রপন্থীদের মধ্যে কতজনকে গ্রেপ্তার করা সম্ভব হইয়াছে,

৩। যে সকল যাত্রীর ক্ষতি হয়েছে তাহাদিগকে রাজ্য সরকার সাহায্য করার কোন পরিকল্পনা নিয়েছেন কিনা,

৪। পরিকল্পনা থাকিলে কবে নাগাদ তাহাদিগকে সাহায্য দেওয়া হইবে বলে আশা করা যায়?

— ঃ উত্তর ঃ—

১। ১৭,৬০৯ টাকা (আনুমানিক)

২। উগ্রপন্থীদের মধ্যে কাহাকেও গ্রেপ্তার করা যায় নাই।

৩ ও ৪ নং প্রত্যেক ব্যক্তিকে ক্ষতির অর্ধেক পরিমান টাকা দেওয়ার জন্য মুখ্যমন্ত্রীর প্রশ্নের উত্তর দান তহবিল হইতে সর্বমোট ৮,৮০৪ টাকামঞ্জুর করা হইয়াছে ;

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রী জওহর সাহা।

শ্রী জওহর সাহা ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১০১

মুখ্যমন্ত্রী ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১০১ স্যার।

—ঃ প্রশ্ন ঃ—

১। ১৯৮০ সনের পর থেকে ৮৪ সনের অংশে জানুয়ারী পর্যন্ত আরক্ষা দপ্তর এবং বন দপ্তরের কয়টি বন্দুক, পিস্তল এবং অন্যান্য আগ্নেয়াস্ত্র খোয়া গেছে, (দপ্তর ভিত্তিক হিসাব)

২। তার মধ্যে কয়টি এ পর্যন্ত উদ্ধার করা হয়েছে?

৩। অবশিষ্টগুলি উদ্ধার না হওয়ার কারন কি?

—ঃ উত্তর ঃ—

১। আরক্ষা দপ্তরের এবং বন দপ্তর সহ মোট ৪৩টি। নিম্নে দপ্তর ভিত্তিক হিসাব দেওয়া হইল।

| | আরক্ষা দপ্তর | বন দপ্তর |
|---|---|---|
| ১। রাইফেল— | ২৯টি | ৪টি |

| | | আরক্ষা দপ্তর | বন দপ্তর |
|---|---|---|---|
| ২। | পিস্তল— | ৩টি | — |
| ৩। | রিভলবার— | ৬টি | — |
| ৪। | স্টেনগান— | ১টি | — |
| | | ৩১টি | ৪টি |

২। মোট ১০টি (দপ্তর ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল)

| | | আরক্ষা দপ্তর | বন দপ্তর |
|---|---|---|---|
| ১। | রাইফেল— | ৫টি | ২টি |
| ২। | রিভলবার— | ৩টি | — |
| | | ৮টি | ২টি |

৩। অবশিষ্ট অস্ত্রগুলি উদ্ধারের জন্য ব্যাপক অভিযান চালনা হইতেছে।

শ্রী জওহর সাহা ঃ— সাপ্লিমেন্টারী স্যার, বিগত কিছুদিন আগে উগ্রপন্থী নেতা বিনন্দ জমাতিয়া যখন আত্মসমর্পন করেন এখানে যেগুলি অস্ত্রের কথা বলা হয়েছে, তার মধ্যে আরক্ষা দপ্তরের কিংবা বন দপ্তরের যেসব আগ্নেয়াস্ত্র লুট হয়েছিল, বিনন্দ জমাতিয়া আত্মসমর্পন করার সময় এই ধরনের কোন অস্ত্র জমা দিয়েছিলেন কিনা; তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী ঃ - স্যার, এইখানে ত ভাগ করা নাই। এইসব অস্ত্রের মধ্যে থাকলেও থাকতে পারে। মাননীয় সদস্য যদি আলাদা করে প্রশ্ন করেন তাহলে ভাল হয়।

শ্রী জওহর সাহা ঃ— সাপ্লিমেন্টারী স্যার, বিভিন্ন জায়গায় আমরা দেখেছি বিভিন্ন ধরনের আগ্নেয়াস্ত্র নিয়ে হামলা করা হচ্ছে তাতে বেশ কিছু লোকের জীবন হানি হচ্ছে, সরকার এই অস্ত্রগুলি উদ্ধার করার জন্য কি উদ্যোগ নিয়েছেন ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী ঃ— স্যার, এখানে যেসব অস্ত্রের কথা বলা হয়েছে রাইফেল, স্টেনগান ইত্যাদি যেগুলি উগ্রপন্থীদের সংগে থাকে তা তারা যাতে স্বেচ্ছায় পরিত্যাগ করে তার জন্য বামফ্রন্ট সবরকম ব্যবস্থা নিয়েছেন। কম্বিং অপারেশন চলছে। আর যারা বিভিন্ন জায়গায় অস্ত্র স্বেচ্ছায় দিয়ে দিচ্ছেন তাদের পুরস্কৃত করবার ব্যবস্থা রয়েছে। এইসব উদ্যোগ নিয়েছেন সরকার।

মাননীয় অধ্যক্ষ ঃ— মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্ম্মা।

শ্রী রবীন্দ্র দেববর্ম্মা ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৪২

শ্রী দশরথ দেব ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৪২ স্যার।

—ঃ প্রশ্ন ঃ—

১। উপজাতি স্বশাসিত জেলা পরিষদ এলাকা পরিচালনার প্রয়োজনে ১৯৮২ সালের মার্চ মাস হইতে ১৯৮৪ সালে জানুয়ারী মাস পর্য্যন্ত কতজন সরকারী কর্মচারীকে নিয়োগ করা হয়েছে ? এবং

২। তাদের মধ্যে কোন্ কোন্ পদে কতজন উপজাতি ও কতজন অ-উপজাতিকে নিয়োগ করা হয়েছে ?

—ঃ উত্তর ঃ—

১। ৫৫ জন সরকারী কর্মচারীকে ডেপুটেশান ভিত্তিতে নিয়োগ করা হয়েছে।

২। যে সকল সরকারী কর্মচারীকে ডেপুটেশন এর ভিত্তিতে বিভিন্ন পদে নিয়োগ করা হয়েছে তা হল ঃ প্রথমশ্রেনী উপজাতি ২, অ-উপজাতি ৩, দ্বিতীয় শ্রেনী ৩, অ-উপজাতি ৪, তৃতীয় শ্রেনী ১১, অ-উপজাতি ৩০, চতুর্থ শ্রেনী ১, অ-উপজাতি ১।

শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ— সাপ্লিমেন্টারী স্যার, এইখানে আমরা দেখেছি স্বশাসিত জেলা পরিষদ এলাকা, অর্থাৎ উপজাতি অধ্যুষিত এলাকা, কিন্তু আমাদের মাননীয় মন্ত্রী যে হিসাব দিলেন প্রতিটা হিসাবে দেখা যায় অ-উপজাতির সংখ্যা বেশী। তাহলে পরে এটা কি উপজাতি জেলা পরিষদ নাকি অ-উপজাতি জেলা পরিষদ ?

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য, এই ধরনের প্রশ্ন ত এখানে আসেনা।

শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ— মিঃ স্পীকার স্যার, এখানে উপজাতির সংখ্যা কম এবং অ-উপজাতির সংখ্যা কেন বেশী হল আমার প্রশ্ন হল এইটা।

শ্রী দশরথ দেব ঃ— মিঃ স্পীকার স্যার, উপজাতি স্বশাসিত জেলা পরিষদ তে শুধু উপজাতিদের দ্বারা পরিচালিত হবে এই ধরনের কোন নীতি ত নাই উচিতও নয়। উপজাতিদের সংখ্যা কম এই কারনে ডেপুটেশানে দেওয়া হচ্ছে, স্বশাসিত জেলা পরিষদ তারা নিজেরা যখন লোক নিয়োগ করবে তখন উপজাতিদের সংখ্যা বাড়বে, অ-উপজাতিদেরও সংখ্যা বাড়বে।

শ্রী জওহর সাহা ঃ— সাপ্লিমেন্টারী স্যার, এইযে স্বশাসিত জেলা পরিষদ এলাকায় মাননীয় মন্ত্রী মহোদয় যে হিসাব দিয়েছেন ৫৫ জন কর্মচারী ডেপুটেশানে নেওয়া হয়েছে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি কাজের পরিস্থিতির ফলে সেখানে স্বল্প সংখ্যক কর্মচারী দেওয়ার ফলে কাজের অগ্রগতি হচ্ছেনা অর্থাৎ ঠিকভাবে কাজ চালানো সম্ভব হচ্ছেনা। তার জন্য লোক নিয়োগের ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ?

শ্রী দশরথ দেব ঃ— মিঃ স্পীকার স্যার, এখনও কাজ পরিচালনা করতে অসুবিধা হয়নি। স্বশাসিত জেলা পরিষদ আলোচনার ভিত্তিতে কর্মক্ষেত্র যেমন বাড়ছে, কমচারীর সংখ্যাও বাড়বে। জেলা পরিষদ বিচার বিবেচনা করে পরিকল্পনা গ্রহণ করলে আমরা তা খতিয়ে দেখব।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রী সুধীর রঞ্জন মজুমদার।

শ্রী সুধীর রঞ্জন মজুমদার ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৫৮।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৫৮।

—ঃ প্রশ্ন ঃ—

১। ১৯৮০ সনের জুনের পর থেকে এখন পর্যন্ত ত্রিপুরায় কতজন উগ্রপন্থী রাজ্য সরকারের হাতে আত্মসমর্পন করেছে,

২। উক্ত উগ্রপন্থীদের নিকট হইতে কি পরিমান অস্ত্র শস্ত্র পাওয়া গেছে, এবং

৩। ঐ অস্ত্রশস্ত্রগুলি কি ধরনের ?

—ঃ উত্তর ঃ—

১। ফেব্রুয়ারী ১৯৮৪ইং পর্যন্ত ২৮৪ জন তথাকথিত উগ্রপন্থী সরকারের নিকট আত্মসমর্পন করেছেন।

২। ৪৪টি।

৩। নিম্নলিখিত ধরনের অস্ত্রশস্ত্র পাওয়া গিয়াছে ঃ—

| | |
|---|---|
| ক) রাইফেল— | ৫টি |
| খ) ডি-বি-বি এল বন্দুক ১২বোর— | ৪টি |
| গ) এস-বি-এম-এল বন্দুক— | ২৪টি |
| ঘ) রিভলবার— | ১টি |
| ঙ) স্টেনগান ৯ এম-এম— | ১টি |
| চ) স্টেনগান (দেশী)— | ৪টি |
| ছ) রিভলভার পিস্তল (দেশী)— | ৪টি |
| জ) স্মল বাট আর্ম— | ১টি |
| | ৪৪টি |

শ্রী ধীরেন্দ্র দেবনাথ ঃ— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যেসব উগ্রপন্থী নেতা আত্মসমর্পন করেছে যেসব অস্ত্র জমা দিয়েছে সেইসব অস্ত্র আমাদের দেশী নাকি বিদেশী।

শ্রী নৃপেন চক্রবর্তী ঃ— স্যার, এখানে ত দেওয়াই আছে। সেগুলি অন্য জায়গায় আছে, আবার কিছু দেশী আছে।

শ্রী ধীরেন্দ্র দেবনাথ ঃ— সাপ্লিমেন্টারী স্যার, এখানে যে ২৮৪ জন উগ্রপন্থীর কথা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন এর মধ্যে কতজন এটি, পি, এফ, ও এবং কতজন টি এন ভি এর আছেন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্তী ঃ— এই প্রশ্নটা এখানে নাই।

শ্রী ধীরেন্দ্র দেবনাথ ঃ— এখানে যে ২৮৪ জন উগ্রপন্থী আত্মসমর্পন করেছে এর মধ্যে মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি, যে একজন উগ্রপন্থীর নাম পর পর দুই জায়গায় আত্মসমর্পনের তালিকায় অন্তর্ভুক্ত করা হয়েছে ?

শ্রী নৃপেন চক্রবর্তী ঃ— না, এই রকম কোন তথ্য নাই।

শ্রী জওহর সাহা ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, তিনি যে বলেছেন ৩৮ জন উগ্রপন্থী আত্মসমর্পন করেছেন এর মধ্যে বীরেন্দ্র জমাতিয়াকে আত্মসমর্পনের তালিকার মধ্যে ধরা হয়েছে কি না ?

শ্রী নৃপেন চক্রবর্তী ঃ— স্যার, এখানে ২৮৪ জনের নামের লিস্ট নাই।

শ্রী জওহর সাহা :— যে সব উগ্রপন্থী আত্মসমর্পন করেছেন তার জন্য রাজ্য সরকার যে অর্থ দিয়েছেন তাতে নগদ কত দিয়েছেন এবং পুনর্বাসনের জন্য জায়গা কত টুকু দিয়েছেন। সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— স্যার, যদিও এই প্রশ্নের সঙ্গে এইটা আসেনা তবুও আমি বলতে পারি যে, যেহেতু তারা দীর্ঘদিন অনুপস্থিত ছিল সেই জন্য ঘরবাড়ী করার জন্য দুই কিস্তিতে দুই হাজার দুই হাজার টাকা করে চার হাজার টাকা দেওয়া হয়েছে। কোন ভূমি তাদেরকে এখনও দেওয়া হয়নি এবং অন্য কোন সুযোগ সুবিধাও দেওয়া হয়নি। তবু সরকারী কাজে তাদেরকে অধিকাংশের নিয়োগ করার জন্য বিভিন্ন জায়গায় যে সব খালি পদ রয়েছে সেই সব জায়গায় তাদেরকে তা দেওয়া হচ্ছে।

শ্রী শ্যামাচরন ত্রিপুরা : যে সব উগ্রপন্থী আত্মসমর্পন করেছিলেন, এখন এই আত্মসমর্পন কারীদের মধ্য থেকে বর্তমানে আবার উগ্রপন্থী সৃষ্টি হয়েছে, এই রকম কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— না এই রকম কিছু হয়নি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী বুদ্ধ দেববর্মা ও মতিলাল সরকার।

শ্রী বুদ্ধ দেববর্মা :— অ্যাডমিটেড কোয়েশ্চান ১৫৯।

শ্রী দশরথ দেব :— অ্যাডমিটেড কোশ্চান নাম্বার নং ১৫৯।

—: প্রশ্ন :—

১। ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের ৮ লক্ষ টাকা তহবিল তছরূপ সম্পর্কে পূর্নাঙ্গ তদন্ত হয়েছে কি ?

২। তছরূপের সঙ্গে কোন ব্যক্তিবর্গ (নাম ও পদাধিকার সহ) জড়িত আছে এবং

৩। তাদের বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে ?

—: উত্তর :—

১। ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের তহবিল তছরূপ সম্পর্কে পুলিশী তদন্ত এখনো চলছে।

২। এখন পর্যন্ত তদন্তে দেখা যায় তছরূপের ব্যাপারে শ্রী দয়াল সুন্দর দাস এল, ডি, সি (ক্যাশিয়ার) জড়িত। কিন্তু উপজাতি কল্যান উপ-অধিকর্তা শ্রী সত্যব্রত সরকারের তরফেও প্রয়োজনীয় তদারকির অভাব পরিলক্ষিত হয়।

৩। শ্রী দয়াল সুন্দর দাসের বিরুদ্ধে পশ্চিম কোতোয়ালী থানায় ভারতীয় দন্ডবিধির ৪০৯ ধারায় মামলা দায়ের করা হয়েছে এবং তাকে গত ২৯শে নভেম্বর ১৯৮০ইং থেকে সাময়িক বরখাস্ত করা হয়েছে।

উপজাতি কল্যান দপ্তরের উপ-অধিকর্তা শ্রী সত্যব্রত সরকারকে ২৮শে ডিসেম্বর ১৯৮০ইং থেকে সাময়িক বরখাস্ত করা হয়েছে এবং তদন্তক্রমে তার বিরুদ্ধে বিভাগীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

শ্রী জওহর সাহা ঃ— সাপ্লিমেন্টার স্যার, এই যে পুলিশ তদন্ত করছে, তা কবে পর্যান্ত শেষ হবে বলে মাননীয় মন্ত্রী মহোদয় আশা করছেন ?

শ্রী দশরথ দেব ঃ— স্যার, এইটাতো পুলিশ দপ্তর 'বলতে পারে, আমার পক্ষেতো বলা সম্ভব নয়।

শ্রী বীরেন্দ্র দেবনাথ ঃ—এই যে ৮ লক্ষ টাকার তহবিল তছরুপ হয়েছে তা এইটা আদায়ের জন্য সরকার কোন রকম ব্যবস্থা নিয়েছেন কিনা বা নেবেন কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব ঃ— বিষয়টি তদন্ত চলছে। তদন্ত করে যখন ফাইনালী দোষী সাব্যস্থ হবে তখনই এই প্রশ্নটি এরাইজ করবে।

শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ— কক্‌বরক।

কক্‌বরক

শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ— সাপ্লিমেন্টারী স্যার, চাঁগু নুকখা প্রত্যেক সময় ন Tribal welfare Deptt নিয়াং বিভিন্ন জাগা অ নয়—ছয় খালাইমানি নুকঅ।তাই অবতাই যাতে আংয়াতাইবনি বগাই সরকার তাম' ব্যবস্থা নাখা, আব' মাননীয় মন্ত্রী মহোদয় ছাঅই দা মান অ ?

(বঙ্গানুবাদ)

শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ— সাপ্লিমেন্টারী স্যার, আমরা দেখছি প্রত্যেক সময়েই Tribal welfare Deptt. এর টাকা বিভিন্ন জায়গায় নয়-ছয় হয়েছে। এমন ঘটনা যাতে আর না ঘটে তার জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন সেটা মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারবেন কি ?

শ্রী দশরথ দেব ঃ— টাকা যাতে তছরুপ না হয় সরকার সেই ব্যবস্থাই করে। কিন্তু তার পরেও যদি ঘরে চোর ঢুকে তবে কি করা যাবে ?

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রী মতিলাল সরকার।

শ্রী মতিলাল সরকার ঃ—অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৭১।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী ঃ— অ্যাডমিটেড কোয়েশ্চন নাম্বার ১৭১।

—ঃ প্রশ্ন ঃ—

১। সম্প্রতি তেলিয়ামুড়ায় অনুষ্ঠিত টি-এস-এফ এর সম্মেলনে ইনার লাইন পারমিট, বিদেশী বিতাড়ন, ত্রিপুরী রেজিমেন্ট গঠন করা ইত্যাদি দাবী গৃহিত হওয়ার খবর সরকার অবগত আছেন কিনা ?

—ঃ উত্তর ঃ—

১।হ্যাঁ সরকার অবগত আছেন।

শ্রী মতিলাল সরকার ঃ— স্যার, টি-এস-এফ এর এই দাবী সনদের মধ্যে কি কি দাবী আছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্তী :— স্যার, এই দাবীগুলির মধ্যে আছে তাদের স্টেইট অ্যাসেম্বলিতে শতকরা ৫০টা সিট রাখতে হবে। কারণ ত্রিপুরা যখন অবিভক্ত ছিল তখন তারা সংখ্যায় গরিষ্ট ছিল সেই জন্য তাদের জন্য এই গুলি করতে হবে। দ্বিতীয় দাবী হচ্ছে সেপারেট একটা ট্রাইবেলদের নিয়ে ত্রিপুরা রেজিমেন্ট গঠন করতে হবে।

তৃতীয় দাবী হচ্ছে-ইনার লাইন পারমিট করতে হবে। অর্থাৎ ট্রাইবেল জায়গার মধ্যে বিদেশী ঢোকা নিষিদ্ধ। সলিউশান অফ ফরেইনারস্ ইস্যু। বিদেশী সমস্যার সমাধান করতে হবে।

মাননীয় স্পীকার স্যার, এইটা হচ্ছে জনবিচ্ছিন্নতম দাবী এবং টি-ইউ-জে-এস এর নেতারাই যে এই সংগঠনটাকে পরিচালনা করেন, আমি জানিনা যে কংগ্রেস (ই) ও এইটাকে পরিচালনা করেন কি না। এই সব দাবী অত্যন্ত বিপদজনক দাবী, যেগুলি এখানে ধরা হয়েছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা যে, যে সম্মেলনে এই সব দাবী গ্রহণ করা হয়েছে, সেই মিটিংএ টি-ইউ-জে-এস এর অগ্রগামী কোন নেতা ছিলেন কিনা এবং কোন পক্ষের কোন নেতা ছিলেন কিনা ?

শ্রী নৃপেন চক্রবর্তী :— স্যার, ওদের নেতারা যদি বলেন যে টি-ইউ-জে-এস এর সঙ্গে তাদের কোন যোগাযোগ নাই, তাহলে আমি খুশি হবো।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী বুদ্ধ দেববর্মা।

শ্রী বুদ্ধ দেববর্মা :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং-১৮৪।

শ্রী দশরথ দেব :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং-১৮৪।

—: প্রশ্ন :—

১। বিশালগড় ব্লক অধীনে পাথালিয়াঘাট ও প্রমোদনগর গাঁও সভার কত জুমিয়া পরিবারকে রাবার প্ল্যান্টেশনের মাধ্যমে পুনর্বাসন পরিকল্পনার আওতায় আনা হয়েছে ;

২। উক্ত জুমিয়া পরিবারদের বসত বাটির জন্য কত পরিমান জমি দেওয়া হয়েছে এবং

৩। ঐ বাবদে তাহাদের জমির দখলি সত্ত্বের দলিল দেওয়া হয়েছে কিনা, এবং

৪। উক্ত বাগান পরিচর্য্যা ও রক্ষানা বেক্ষন বাবত কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

—: উত্তর :—

১। বিশালগড় ব্লক অধীনে পাথালিয়াঘাট ও প্রমোদ নগর গাঁও সভার অন্তর্গত মোট একান্ন জুমিয়া পরিবারকে রাবার বাগানের মাধ্যমে পুনর্বাসন পরিকল্পনার আওতায় আনা হয়েছে।

২। জুমিয়া পরিবারদের বসত বাটির জন্য বাগানের সন্নিকটে এখনও কোন জমি বন্দোবস্ত দেওয়া হয়নি,

৩। উপরোক্ত কারণে বসত বাটির দখলিসত্ত্বের দলিল দেওয়ার প্রশ্ন উঠেনা।

৪। রাবার বাগান সংলগ্ন বসত বাটির জায়গা এখনো বন্দোবস্ত দেওয়া হয়নি। বন্দোবস্তের আদেশ চূড়ান্ত হলেই পাট্টা বিলি করা হবে।

৫। উক্ত বাগান পরিচর্য্যা ও রক্ষনা বেক্ষনের দায়িত্ব ত্রিপুরা রিহেবিলিটেশন প্ল্যান্টেশন কর্পো

রেশনের উপর দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ত্রিপুরা রিহেবিলিটেশন প্ল্যান্টেশন কর্পোরেশনের কাছে দায়িত্ব হস্তান্তর করা সাপেক্ষে ত্রিপুরা ফরেস্ট ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যান্টেশন কর্পোরেশন বাগান পরিচর্য্যা ও রক্ষণাবেক্ষন-এর কাজ করে যাচ্ছেন।

মিঃ স্পীকার ঃ— যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেই গুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। (ANNEXURES—"A" & "B")

শ্রী অশোক ভট্টাচার্য্য ঃ— মাননীয় স্পীকার স্যার আমাদের এডজোর্নমেন্ট মোশন ছিল সেটা এডমিট হল না কেন। এটা ত ভেরি ইমপর্ট্যান্ট মেটার ছিল। সূর্য্যচৌমুহনীতে গুলি বিনিময় হয়, উগ্রপন্থীরা এখানে এসে গুলি করে যায় অথচ এটাকে কোন গুরুত্ব দেওয়া হবেনা।

(গন্ডগোল)

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্যবৃন্দ আপনারা বসুন। আমি এখন পরবর্তী বিষয়বস্তুতে যাচ্ছি।

(গন্ডগোল)

শ্রী নৃপেন চক্রবর্ত্তী ঃ— মাননীয় স্পীকার স্যার, এসব আজগুবি কথা, এ রকম কোন ঘটনা ঘটেনি।

(গন্ডগোল)

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্যবৃন্দ আপনারা বসুন।

(গন্ডগোল)

[ কংগ্রেস সদস্যবৃন্দ একসঙ্গে ওয়াক-আউট করলেন ]

মিঃ স্পীকার ঃ— আজকে আমি মাননীয় সদস্য শ্রী মনোরঞ্জন মজুমদার মহোদয় থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল-

'গত ১৫ই ফেব্রুয়ারী, ১৯৮৪ইং আগরতলায় হারাধন সাহা নামে জনৈক ব্যবসায়ীর ছুরিকাঘাতে নিহত হওয়া সম্পর্কে' :

নোটিশটির গুরুত্ব অনুসারে, নোটিশটি উত্থাপনের সম্মতি আমি দিয়েছি। মাননীয় সদস্যও উপস্থিত আছেন। আমি এখন স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উত্থাপিত নোটিশটির উপর বিবৃতি দিতে। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে কবে তিনি বিবৃতি দিতে পারবেন জানাবেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী ঃ— মাননীয় স্পীকার স্যার, এ সম্পর্কে আমি আগামী ২২শে মার্চ একটি বিবৃতি দেব।

মিঃ স্পীকার ঃ— মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় আগামী ২২শে মার্চ বিবৃতি দেবেন।

আজকে আমি আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রী নকুল দাস মহোদয় থেকে পেয়েছি। নোটিশটির গুরুত্ব অনুসারে নোটিশটি উত্থাপনের অনুমতি আমি দিয়েছি। নোটিশটি হল— গত ১৩ই মার্চ রাত্র বিলোনীয়া বিভাগের কলসিতে উপ-জাতি গণমুক্তি

পরিষদের নেতা, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য কালি মোহন ত্রিপুরাকে উপ-জাতি যুব সমিতির দুর্বৃত্তগণ কর্তৃক বাড়ীতে আক্রমণ করে খুন ও তোর ছেলে আহত হওয়া সম্পর্কে এবং যাবতীয় অস্থাবর সম্পত্তি লুটপাট করা সম্পর্কে।'

আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই নোটিশটির উপর একটি বিবৃতি দিতে যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে আমাকে পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মাননীয় স্পীকার স্যার, এ সম্পর্কে আমি আগামী ২২শে মার্চ একটি বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় আগামী ২২শে মার্চ বিবৃতি দেবেন।

আজ আমি আরও একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী মহোদয় থেকে। মাননীয় সদস্যও এখন উপস্থিত আছেন। নোটিশটির গুরুত্ব বিবেচনা করে নোটিশটি উত্থাপনের সম্মতি আমি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল— 'গত ১৭ই মার্চ দক্ষিণ ত্রিপুরার তুলামুড়া বাজারের নিকটে যসমুড়া গ্রামে সশস্ত্র ডাকাতির ফলে দাতারামের ব্যবসায়ী বালু মিঞার গুলির আঘাতে মৃত্যু হওয়া সম্পর্কে'।

আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে আমাকে পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্তী :— মাননীয় স্পীকার স্যার, এ সম্পর্কে আমি আগামী ২৩শে মার্চ একটি বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় এ সম্পর্কে আগামী ২৩শে মার্চ একটি বিবৃতি দেবেন।

আজকে আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় একটি বিবৃতি দেবেন বলে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি মাননীয় সদস্য শ্রীমাণিক সরকার কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দিতে। নোটিশটি হল— গত ৮, ৯ ও ১০ই মার্চ, ১৯৮৪ ইং ত্রিপুরা মধ্যশিক্ষা পর্ষৎ কর্তৃক পরিচালিত মাধ্যমিক পরীক্ষার বড়দোয়ালী, বোধজং ও নেতাজী সুভাষ বিদ্যানিকেতন কেন্দ্রের পরীক্ষা ভণ্ডুল হওয়া সম্পর্কে।

শ্রী দশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরা বোর্ডের মাধ্যমিক পরীক্ষার ১৬টি কেন্দ্রে ৫ই মার্চ হইতে ১৪ই মার্চ, ১৯৮৪ ইং পর্যন্ত পরীক্ষা গ্রহণের ব্যবস্থা করা হয়। সূচী অনুযায়ী ৫ তারিখ ও ৬ তারিখ পরীক্ষা নির্বিঘ্নে অনুষ্ঠিত হয়। বড়দোয়ালী পরীক্ষা কেন্দ্রে প্রধানতঃ বহির গত ( এক্সটানেল ) পরীক্ষার্থীরা গণ্ডগোলের সূত্রপাত করে ও যার ফলে ঐ কেন্দ্রে পরীক্ষা চালু রাখা সম্ভব হয়না। ৯ই মার্চ, ১৯৮৪ ইং অনুরূপ গন্ডগোলের সূত্রপাত বোধজং বয়েজ স্কুলে দেখা দেয় আর পরিণামে পরীক্ষা নেওয়া বন্ধ রাখিতে হয়। বিগত

১০-৩-৮৪ ইং তারিখের পরীক্ষাও বড়দোয়ালী স্কুল ও নেতাজী সুভাষ বিদ্যানিকেতনে বহিরাগত ছাত্রের পরীক্ষায় নকল করার ঘটনাকে কেন্দ্র করিয়া পরীক্ষা চালু রাখা সম্ভব হইয়া উঠেনা।

ঘটনার সংক্ষিপ্ত বিবরণ নিম্নরূপ :—

ক) ৮-৩-৮৪ ইং তারিখে বড়দোয়ালী স্কুলের পরীক্ষা কেন্দ্রের ঘটনা সম্পর্কে :—

সূচী অনুযায়ী ৮-৩-৮৪ ইং মাধ্যমিক পরীক্ষার অংক বিষয়ের পরীক্ষা বড়দোয়ালী স্কুলে সকাল ১০টায় শুরু করা হয়। ঐ কেন্দ্রে রামঠাকুর পাঠশালার বহিরাগত ছাত্র (এক্সটার্নেল) পরীক্ষার্থী ছিল ১০৪ জন। যথারীতি পরীক্ষা শুরু হওয়ার পর অনুমান ১২-১৫ মিঃ সময় ঐ কেন্দ্রের ক্লাশ ভবনের পরীক্ষার্থীদের মধ্যে ৩ জন পরীক্ষার্থী (যাহারা রামঠাকুর স্কুলের বহিরাগত ছাত্র) নকলের সাহায্যে পরীক্ষা দিতে থাকিলে ঐ কক্ষে নিয়োজিত পরিদর্শক ৩জন ছাত্রকে নকলের সাহায্যে পরীক্ষা দিতেছে দেখিয়া তাদেরকে পরীক্ষা দিতে বারণ করিয়া তাহাদের কাছ হইতে উত্তরপত্র নিয়া তাদের বহিস্কার করে। অনুরূপভাবে অপর এক পরীক্ষার্থী নকল করিতে থাকিলে তাহাকেও পরীক্ষাকক্ষ হইতে বহিস্কার করা হয়। উক্ত বহিস্কারের ফলে উল্লিখিত ৪ জন পরীক্ষার্থী ঐ কক্ষের অন্যান্য পরীক্ষার্থীর প্রশ্নপত্র ও উত্তরপত্র ছিঁড়িয়া ফেলে এবং অন্যান্য পরীক্ষার্থীদের পরীক্ষার হল ত্যাগ করিতে বাধ্য করে। তাহাদের ঐরূপ আচরণের ফলে অন্যান্য পরীক্ষার্থীরা ভয়ে বা সহানুভূতিতে কক্ষ ত্যাগ করে। এবং ঐ কক্ষের পরিদর্শক ও পাহারায় নিয়োজিত পুলিশকে লক্ষ্য করিয়া তাহারা ইট পাটকেল ছুড়িতে থাকে। ইট পাটকেল ছুড়ার ফলে পরীক্ষা কেন্দ্রের পরিদর্শক শ্রীনীরেন্দ্র চন্দ্র দেববর্মা আহত হন। তাহাকে জি. বি, হাসপাতালে স্থানান্তরিত করা হয়। পরীক্ষার্থীর ঐরূপ আচরণে প্রধান শিক্ষক মহাশয় উপস্থিত ঘটনাকে হস্তক্ষেপ করার জন্য নিয়োজিত পুলিশ কর্মীদের সাহায্য চান। উপস্থিত পুলিশ কর্মচারীগণ উচছৃংখল ছাত্রদের স্কুলের ভিতর হইতে বাহির করিয়া দেয়।

উক্ত ঘটনাকে কেন্দ্র করিয়া পশ্চিম আগরতলা থানায়—৮-৩-৮৪ ইং তারিখে ভারতীয় দণ্ড বিধির ১৪৮ | ১৬১ | ৪৫৮ | ৩২৭ | ৫০৬ ধারায় মোকদ্দমা অন্তর্ভুক্ত করা হয়েছে। উক্ত মোকদ্দমার অনুসৃতিতে পুলিশ ৯ | ৩ | ৮৪ ইং তারিখে রামঠাকুর স্কুলের পরীক্ষার্থী শ্রীকৃষ্ণ কুমার সাহা, শ্রীব্রজ দুলাল দে, শ্রীতপন সাহা ও বিশালগড় মধুপুর স্কুলের শ্রীপ্রদীপ কুমার দত্তকে গ্রেপ্তার করে।

খ) বোধজং স্কুলের ৯-৩-৮৪ ইং তারিখের ঘটনা সম্পর্কে।

বোধজং স্কুলে মাধ্যমিক পরীক্ষা ৫-৩-৮৪ ইং হইতে ৮-৩-৮৪ ইং সুষ্ঠুভাবে পরিচালিত হয় এবং ঐ কেন্দ্রে ঐ তারিখের মধ্যে পরীক্ষা চলাকালীন ১১ জন বহিরাগত ছাত্রকে নকল করিয়া পরীক্ষা দেওয়ার অপরাধে ঐ কেন্দ্রের পরিদর্শক ১১ জন পরীক্ষার্থীকে কেন্দ্র হইতে বহিস্কার করে। সূচীপত্র অনুযায়ী ঐ কেন্দ্র ৯-৩-৮৪ ইং পরীক্ষা চালু হওয়ার কথা। পরীক্ষা শুরু হওয়ার পূর্বে অনুমান ৯, ৫০ মিঃ সময় কতিপয় পরীক্ষার্থী ক্যাম্পাস হলের ভিতর পরীক্ষার্থীরা উত্তরপত্র ছিড়িতে শুরু করে এবং চেয়ার, টেবিল ভাংগচুর করিতে শুরু করে এবং নিক্ষেপ করিতে থাকে। এই কক্ষের পরীক্ষার্থীরা ভীষণভাবে উচ্ছৃংখল হইয়া উঠে। চেঁচামিচি শুরু করে

এবং উপস্থিত পরীক্ষার্থীদের বাহির করিয়া নিয়ে আসে। উপস্থিত পরিদর্শক ও পাহারায় নিয়োজিত পুলিশ কর্মচারী অবস্থা আয়ত্বে আনার জন্য বহুবিধ চেষ্টা করে এবং বুঝাইতে থাকে। কিন্তু পরীক্ষার্থীরা পরিদর্শক ও পুলিশের কথায় কর্ণপাত না করিয়া স্কুল গৃহের চেয়ার, ভাংগচুর করে এবং কাগজপত্র আগুন ধরাইয়া দেয় এবং কয়েকটি পট্কা নিক্ষেপ করে। এমতাবস্থায় ঐ কেন্দ্রে ঐ তারিখের জন্য পরীক্ষা চালু রাখা সম্ভব নহে বিবেচনা করিয়া স্কুল কর্তৃপক্ষ পরীক্ষা বন্ধ রাখিতে বাধ্য হন। উক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে স্কুল প্রধান শিক্ষকের নালিশের উপর পূর্ব আগরতলা থানায় ভারতীয় দন্ড বিধির ১৪৮ | ১৪৯ | ৪২৭ | ৪৩৬ | ধারা এবং এক্সপ্লোসিভ একটের ৫ ধারায় ২১(৩)৮৪ নং মামলা নথীভুক্ত হয়। পুলিশ ঘটনায় জড়িত ধলেশ্বর সাকিনের শ্রীচন্দন মজুমদার ও অভয়নগর সাকিনের শ্রীসুশীল দাসকে ৯-৩-৮৪ ইং গ্রেপ্তার করে।

গ) নেতাজী সুভাষ বিদ্যানিকেতন পরীক্ষা কেন্দ্রের ঘটনা সম্পর্কে :—

নেতাজী সুভাষ বিদ্যানিকেতন পরীক্ষা কেন্দ্রে মাধ্যমিক পরীক্ষা চলাকালীন ঐ স্কুলের পরীক্ষা পরিদর্শক ৮-৩-৮৪ ইং ও ৯-৩-৮৪ ইং তারিখে পরীক্ষা চলাকালীন ঐ কেন্দ্রে বহিরাগত পরীক্ষার্থীদের ভিতর দুইজন পরীক্ষার্থী নকলের সাহায্যে পরীক্ষা দেওয়ায় কেন্দ্র হইতে বহিস্কার করিয়া দেন। ১০ | ৩ | ৮৪ ইং তারিখে সূচীপত্র অনুযায়ী পরীক্ষা চালু হওয়ার কথা। ঐদিন পরীক্ষার পূর্বে অনুমান ৯, ৪৫ মিঃ সময় কতিপয় বহিরাগত পরীক্ষার্থী পরীক্ষা কেন্দ্রে প্রবেশ করিয়া চিৎকার করিতে থাকে তাদেরকে নকল করার সুযোগ দিতে হইবে এবং নিয়োজিত পুলিশ কর্মচারীদের স্কুলের সীমানা হইতে বাহির করিয়া দিতে হইবে। কতিপয় ছাত্রের আচরনে ও তাদের ডাকে পরীক্ষা হলের অন্যান্য পরীক্ষার্থীরা বাহির হইয়া আসে। পরিদর্শকগণ ছাত্রদের নানাভাবে বুঝাইতে চেষ্টা করে কিন্তু কোন ফল প্রসূ হয় নাই। পরীক্ষার্থীদের উচ্ছৃংখল আচরণে ঐ সময়ে পরীক্ষা চালান সম্ভব নয় বুঝিতে পারিয়া কর্তৃপক্ষ ঐদিনের জন্য ঐ কেন্দ্রের পরীক্ষা বন্ধ রাখার সিদ্ধান্ত নেয় ও ঘোষণা করেন। ইহাতে উত্তেজিত পরীক্ষার্থীরা ইট পাটকেল ছুড়িতে থাকে ও স্কুলের সম্পত্তি নষ্ট করিতে থাকে। স্কুল কর্তৃপক্ষ ও পুলিশ হস্তক্ষেপের ফলে পরীক্ষার্থীরা স্কুল সীমানা হইতে বাহির হইয়া যাইতে বাধ্য হয়। হেড্মাষ্টার মহাশয়ের নালিশের পরিপ্রেক্ষিতে পশ্চিম আগরতলা থানার ভারতীয় দন্ড বিধির ১৪৩ | ৪৪৮ | ৪২৭ ধারার অনুসৃতিতে ১৭(৩)৪৮ নং মোকদ্দমায় নথীভুক্ত হয়। উক্ত ঘটনায় জড়িত শ্রী.সুজিত রক্ষিত, অপূর্ব চৌধুরী ও শ্রীশেখর দেবকে পুলিশ গ্রেপ্তার করে। এরা সকলেই প্রগতি স্কুলের ছাত্র এবং বহিরাগত (এক্সটারন্যাল)।

ঘ) বিগত ১০-৩-৮৩ ইং বড়দোয়ালী স্কুল কেন্দ্রের পরীক্ষার্থীরা যথারীতি স্কুল কেন্দ্রে পরীক্ষা দেওয়ার জন্য সমবেত হয়। কিন্তু পরীক্ষার্থীরা পরীক্ষা দিতে বিরত থাকিয়া নানাভাবে চিৎকার ও হৈ হল্লা করিতে থাকে এবং চীৎকার করিতে থাকে। তাদের নকল করার সুবিধা দিতে হইবে এবং পুলিশকে স্কুল সীমানার বাহিরে চলিয়া যাইতে হইবে। ঐ কেন্দ্রে পরীক্ষার্থীরা ঐদিনের জন্য পরীক্ষায় না বসায় স্কুল কর্তৃপক্ষ পরীক্ষা বন্ধ করিয়া দিতে বাধ্য হন।

উক্ত ঘটনায় ধৃত ছাত্রদের মধ্যে মধুপুরের প্রদীপ কুমার দত্ত ছাড়া অন্যান্য সবাইকে পুলিশ হেফাজতে জামিনে মুক্তি দেওয়া হইয়াছে। শ্রী দত্তর কোন জামিনদার না থাকায় তাহাকে কোর্টে হাজির করা হয় এবং কোর্ট হইতে সে জামিনে মুক্তি পায়।

শ্রীভানুলাল সাহা ঃ— মাননীয় স্পীকার স্যার, বোধজং স্কুল পরীক্ষা কেন্দ্রে যেদিন ঘটনা হয় সেদিন সর্বভারতীয় কোন রাজনৈতিক দলের ত্রিপুরা রাজ্য শাখার নেতাদের ঘোরাফিরা করতে দেখা গেছে, এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু জানেন কি ?

শ্রীদশরথ দেব ঃ— মিঃ স্পীকার স্যার, এই ধরণের ঘটনায় কোন কোন রাজনৈতিক দলের নেতারা বিভিন্ন প্রকার সুযোগ পাবার চেষ্টায় থাকেন। তাই তারা যেতেও পারেন। তবে এটা সরকার-এর জানা নেই।

শ্রীভানুলাল সাহা ঃ— মাননীয় স্পীকার স্যার, নেতাজী স্কুলের পরীক্ষা কেন্দ্রের পরীক্ষা যারা ভন্ডুল করেছে তারা নাকি আগেরদিন শাসিয়েছিল যে তারা পরের দিনের পরীক্ষা হতে দেবে না—অথচ এ ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি—কেন ? তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ— স্যার, এটা আমার জানা নেই।

শ্রীমতিলাল সরকার ঃ — মিঃ স্পীকার স্যার, যেদিন পরীক্ষা ভন্ডুল হয় সেদিন নাকি ত্রিপুরা মধ্যশিক্ষা বোর্ডের তিন চার জন সদস্য সেখানে ছিলেন। ছাত্ররা যখন তাদের পরীক্ষা বন্ধ করে দেবার জন্য পীড়াপিড়ি করতে থাকে তখন ঐ সদস্যগণ নাকি তা বন্ধ করতে বাধ্য হন এবং পরীক্ষা বন্ধ এটা ঘোষণা করার সঙ্গে সঙ্গেই নাকি ছাত্ররা হাততালি দিয়ে অভিনন্দন জানায়— এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রীদশরথ দেব ঃ— মিঃ স্পীকার স্যার, পরীক্ষা ভন্ডুল হোক এটা মুষ্টিমেয় কিছু পরীক্ষার্থীরা চায় কিন্তু অধিকাংশ পরীক্ষার্থীরাই পরীক্ষা দিতে চেয়েছিল। শুধু তাই নয় ঐ পরীক্ষার্থীদের অভিভাবকরা এবং শিক্ষকরাও চান যে পরীক্ষা হোক তার প্রমান পাওয়া গেছে পরের দিন সকল অভিভাবকদের সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করায় পরীক্ষা সুষ্ঠুভাবে সম্পন্ন হওয়ায়। আমি আশা করব যে দ্বাদশ শ্রেণীর যে পরীক্ষা চলছে তাও সুষ্ঠুভাবে যাতে চলে তার দিকে সকলেই দৃষ্টি দেবেন, এই আবেদন আমি হাউসের পক্ষ থেকে রাখছি।

শ্রী রুদ্রেশ্বর দাস ঃ— আমরা শুনেছি যে মাধ্যমিকের প্রশ্নপত্র ভালই হয়েছে এটাই ছাত্র-ছাত্রী এবং অভিভাবকদের বক্তব্য। তা যদি সত্য হয় তাহলে কায়েমী স্বার্থের লোকেরা পরীক্ষা ভন্ডুলে মদত যোগাচ্ছে এটা সত্যি কিনা ?

শ্রীদশরথ দেব ঃ— এমন তথ্য আমাদের কাছে নেই।

শ্রীরুদ্রেশ্বর দাস ঃ— মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে পরীক্ষা যাতে সুসম্পন্ন হতে পারে তার জন্য তিনি সকলের কাছে আবেদন জানিয়েছেন। এই ব্যাপারে কোন কোন সংগঠন এগিয়ে এসেছে শান্তিপূর্ণভাবে পরীক্ষা চালানোর জন্য এবং পরীক্ষার সময়ে যারা আহত হয়েছেন তাদের সহানুভূতি জানিয়ে এবং পরীক্ষা ভন্ডুলের জন্য নিন্দা করে ইন্দিরা কংগ্রেস

এবং উপজাতি যুব সমিতি এই ব্যাপারে কোন বিবৃতি দিয়েছেন কিনা ?

শ্রীদশরথ দেব ঃ— কাগজে দেখিনি। তবে পরীক্ষা শান্তিপূর্ণভাবে চালানোর জন্য আমি দেখেছি একটা কনভেনশান হয়েছিল, ছাত্রযুবক এবং অন্যান্যরা এসেছিল সেখানে।

শ্রীজওহর সাহা ঃ— বোধজং স্কুলে পরীক্ষা ভন্ডুলের ব্যাপারে দুইজনকে পুলিশ গ্রেপ্তার করেছে এবং এর মধ্যে একজন সুশীল দাস। মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে এই সুশীল দাস সমন্বয় কমিটির ভাইস—প্রেসিডেন্ট দীনেশ দাসের ছেলে কিনা ?

শ্রীদশরথ দেব ঃ— এটা আমার জানা নেই। তবে সমন্বয়ের লোক যদি হয়ে থাকে তবে পরীক্ষা ভন্ডুল করতে যাবে না, এটা আমার বিশ্বাস।

শ্রীজওহর সাহা ঃ— বোধজং স্কুলে যখন পরীক্ষা চলছিল তখন দেখা যায় এই সুশীল দাস পটকা নিক্ষেপ করে এবং আর একটা পটকা মারার সময়ে পুলিশ তাকে হাতে নাতে ধরে ফেলে এবং কোর্টে চালান করে দেয়। এইভাবে পরীক্ষাগুলিকে ভন্ডুল করার জন্য সমন্বয় কমিটির কিছু সংখ্যক নেতা উস্কানি দিচ্ছে। এবং তারাই পরীক্ষা ভন্ডুলে জড়িত এবং তারাই ভন্ডুল করেছে কি না ?

শ্রীদশরথ দেব ঃ— পুলিশ কাকে গ্রেপ্তার করেছে এটা শিক্ষা দপ্তরের জানার কথা নয়। এটা পুলিশ দপ্তর জানে। তবে সমন্বয় কমিটি পরীক্ষা ভণ্ডুল করেছে এটা ঠিক নয়।

শ্রী মনোরঞ্জন মজুমদার ঃ— এই যে পরীক্ষা নষ্ট হচ্ছে, যেটা আলোচনা হয়েছে এই সভায়, যে এটা রাজনৈতিক কারণে হচ্ছে। এটা কি রাজনৈতিক কারণেই হচ্ছে, না কি যারা পরীক্ষা দিচ্ছে, তারা যে সেন্ট আপ্ হয়েছে, তারা কত নাম্বার পেয়ে সেন্ট আপ হয়, এবং সেইভাবেই তারা সেন্ট আপ হয়েছে কিনা ?

শ্রী দশরথ দেব ঃ— স্যার, ইট ইজ এ ম্যাটার অব অপিনিয়ন।

STATEMENT BY THE CHIEF MINISTER

মিঃ স্পীকার ঃ— মাননীয় মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দেওয়ার জন্য নোটিশ দিয়েছেন। আরজেন্ট পাবলিক ইমপোরটেন্সের উপর। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি সেই স্টেটমেন্টটি দেওয়ার জন্য।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী ঃ— মাননীয় স্পীকার, স্যার, আমাদের এখানে একটি রিজন্যাল ফার্মাসিস্ট ইন্সটিটিউট আছে। সেখানে বাইরের ছেলেরাও পড়াশুনা করে। বাইরের মানে আমাদের উত্তর পূর্বাঞ্চলের রাজ্যের ছেলেরা। সেখানে কিছু মিজো ছেলেরাও পড়াশুনা করছেন। গতকাল রাত প্রায় ১০টার সময় সূর্যচৌমুহনীতে প্রায় ১০। ১২ জন মিজো ছেলে সিনেমা দেখতে এসেছিল। তাদের দেখা যায় স্টীট গার্লদের, তারা বিরক্ত করছে। এই ঘটনাটা ঘটে রূপসী সিনেমা হলের সামনে। কিছু লোকজনের সন্দেহ হয় এবং তারা তাদের ধাওয়া করে। মোবাইল পুলিশ ছিল একজন এ এস, আই, এর নেতৃত্বে। দুটি ছেলেকে সেই এ, এস, আই, গ্রেপ্তার করে। এই সময়ে সেই এ, এস, আইকে মিজো ছেলেরা ঘেরাও করে এবং মারবার চেষ্টা করে। তখন আত্মরক্ষার্থে সে গুলি চালায়। কিন্তু গুলি চালায় আকাশে,

কাউকে লক্ষ্য করে নয়। কিন্তু সেটা পরে স্থানীয় একজন পাবলিকের গায়ে এসে পড়ে। সামান্য একটু আঁচড় লাগে। পুলিশ পাটি ছেলেদের ৬ জনকে গ্রেপ্তার করতে সমর্থ হয়। মোট ৮টি ছেলে, যারা রিজিন্যাল ইন্সটিটিউটের ছাত্র, তাদের গ্রেপ্তার করতে সমর্থ হয়, আর বাকীরা তাদের স্কুলের বোর্ডিংয়ে চলে যায়। এদের বিরুদ্ধে একটা কেস দায়ের করা হয়েছে এবং আজকে তাদের ম্যাজিস্ট্রেটের কাছে হাজির করা হবে। এই সম্পর্কে কোন সন্দেহ নাই যে কোন উগ্রপন্থীর সঙ্গে তাদের যোগাযোগ নেই। মাননীয় স্পীকার, স্যার আমাদের মনে রাখতে হবে যে আমাদের স্টেটে বাইরে থেকে বহু ছাত্র পড়াশুনা করছে। আমাদের ছেলেরাও প্রতিবেশী রাজ্যগুলির মধ্যে গিয়ে পড়াশুনা করছেন। কাজেই আমি আশা করব যে এই ধরণের একটা দুঃখজনক ঘটনাকে যেন রাজনৈতিক ভাবে ব্যবহার করা না হয়। তার প্রতিক্রিয়া খুব খারাপ হবে, তাহলে আমাদের ছেলেরা যারা বাইরে পড়ছেন, তাদের পক্ষেও খারাপ হবে এবং এখানে যারা পড়ছেন তাদের পক্ষেও খারাপ হবে। আমরা সরকার পক্ষ থেকে যাতে এই ঘটনাটা আরও তদন্ত করা যায় সেজন্য উচ্চ পর্যায়ে আমরা তদন্তের ব্যবস্থা করব। আমরা শুধু আশা করব যে কোন রাজনৈতিক দল যেন এটাকে নিয়ে বাড়া বাড়ি না করেন। এটা শুধু একটা ঘটনা যেটার সংগে কোন উগ্রপন্থী বা কোন রাজনীতির সম্পর্ক বিন্দু মাত্র নেই। এইটুকু আপনার মাধ্যমে হাউসের কাছে আমি রাখতে চাই।

## ANNOUNCEMENT BY THE SPEAKER

Mr Speaker :— একটা announcement ; regarding issue of passes to the visitors.

Hon'ble Chief Minister requested me to enquire into the aspects of issuing passes to the Visitors' gallary on 19-12 83 to find out if the passes were issued validly in his statement on calling attention notice made on 21-12-83 I have got the matter enquired. From the enquiry report it has revealed that :—

1 Each member is entitled to recommend one pass to one person. But in some cases the members recommended more than 2 persons.

2. The members, as prescribed in the form for recommending pass to the visitors, are to receive the pass themsevles but, it has revealed that in no case this provision has been adhered to Members while recommending the visitors sign the receipt column and send the application form to the office for issuing passes through the persons they recommend ;

3 On 19-12 83 the member of the Congress (I) Legislative Party recommended 12 passes and those 12 passes were issued to those 12 persons as recommended. Some of the members i g. Shri Sudhir Rn. Majumder,

Shri Narayan Das, Shri Dhirendra Debnath recommended more then 1 person. This was not in conformity with the rules. Passes were also issued to others on recommendation of member of other parties in the House.

4 On that day at 1 P. M. Shri Sudhir Rn. Majumdar, Chief Whip of Congress (I) Legislative Party, requested the Secretary for issuing 15 passes to their visitors but when the Secretary refused that not more than 12 passes can be given as per direction issued in this respect by the Hon'ble Speaker he approached me and I in good faith instructed the Secretary to issue 5 more passes to the persons to be recommended by Shri Majumdar and Ashoke Bhattacherjee as a special case. Shri Majumdar, of course on 20-12-83 intimated the Secretary that they recommended 5 Persons as per instruction of speaker. But on enquiry it has revealed that 15 persons obtained visitors' gallary passes without submitting any application and rather they forced the staff of this Secretariat at the receiption office to issue those passes without any application. This was a very unfortunate state of affairs specially in view of the fact that those 15 persons managed their entry into counter from where the passes are issued and forced the staff on duty to issue the passes, though the passes are generally issued from the window of the counter. From the enquiry report it is clear that :

(i) The entry passes were obtained by applying force having their entry in the receiption counter :

(ii) Name of the 15 persons who forcefully obtained passes on 19-12-83 without any application and recommendation of M. L As are the following Addresses of the persons are not known to the office :

1. Sri Madan Das, 2. Sri Ranjit Ghosh, 3 Sri Babul Kr. Saha, 4. Hari Goswami, 5. Sri Ajit Saha, 6. Sri Tapan Debnath, 7. Shri Asutosh Paul, 8 Shri Bikas Das, 9, Shri Beena Mia, 10 Sri Suklal Ghosh, 11, Shri Krishna Laskar, 12, Shri Swapan Debanth, 13, Shri. Chandra Debnath, 14. Shri Ajit Saha, 15, Shri Benoy Saha,

In this connection, I have ordered that :—

i) Passes for entry into visitors' gallery should be issued with strict

adhereance to the regulation and subsequent regulations issued in this respect.

ii) Police authority should see that Outsiders intending to have Pass do not enter into Office at the main gate and disturb the staff working there when there is opportunity of passes being taken through the window in the counter,

**Mr. Speaker :—** Hon'ble members, here is a another announcement that I made an observation regarding some press representatives on 26-12-83 in the last session of the Assemly which was not intended to wound the sentiment of journalists, as a whole

এখন সভার পরবর্ত্তী কার্য্যসূচী হচ্ছে, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং তাঁর ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তা সভা কর্তৃক গৃহীত হওয়া। ধন্যবাদ সূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য, শ্রীসমর চৌধুরী মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য নকুল দাস মহোদয়।

প্রস্তাবটি হল, গত ১৬ই মার্চ, শুক্রবার, ১৯৮৪ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন, তার জন্য ত্রিপুরা বিধান সভার সদস্যবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ।

মাননীয় সদস্যগণের অবগতির জন্য আমি জানাচ্ছি যে, ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী নোটিশ পেয়েছি। সংশোধনীগুলির তালিকা মাননীয় সদস্যদের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংশোধনী প্রস্তাবগুলির উত্থাপন করা হয়েছে বলে গণ্য করা হল। আলোচনা শুরু হবার আগে প্রত্যেক দলের চীফ হুইপদের আমি অনুরোধ করব এই আলোচনায় তাদের দলের যে সকল সদস্য অংশ গ্রহণ করতে চান, তাদের একটি নামের তালিকা আমাকে দেবার জন্য। আমি সদস্যগণের অবগতির জন্য আরও জানাচ্ছি যে, এই আলোচনার জন্য সর্বমোট ২১০ মিনিট নির্ধারিত করা হয়েছে, তার মধ্যে বিরোধী পক্ষে কংগ্রেস 'আই' দল পাবে ৪০ মিনিট, ত্রিপুরা উপজাতি যুব সমিতি পাবে, ২০ মিনিট নির্দল সদস্যরা পাবেন ১০ মিনিট অর্থাৎ বিরোধী দল সবাই মিলে পাবেন মোট ৭০ মিনিট এবং ট্রেজারী বেঞ্চ পাবে বাকী ১৪০ মিনিট।

আমি এখন মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে অনুরোধ করছি মূল প্রস্তাবটি এবং সংশোধনী প্রস্তাবের উপর আলোচনা শুরু করতে। মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়ের আলোচনা শেষ হওয়ার পর সমর্থনকারী মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহোদয় তাঁর আলোচনা শুরু করবেন।

**শ্রীসমর চৌধুরী :—** মাননীয় স্পীকার, স্যার, আমার ধন্যবাদসূচক প্রস্তাবের সমর্থনে এবং তার উপর যে সব এ্যামেন্ডমেন্ট এসেছে, তার বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, এখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে যে সমস্ত বিষয়ের উল্লেখ করেছেন, তা হচ্ছে বর্তমান যে অবস্থা, তারই সঠিক চিত্র তিনি তুলে ধরেছেন। স্যার, যেটা এখানে আমি বিশেষভাবে

উল্লেখ করতে চাই, তাহল আভ্যন্তরীন এবং আন্তর্জাতিক বিষয়াদি সম্পর্কে অত্যন্ত সুনির্দিষ্টভাবে বলা হয়েছে। বর্তমানে আমাদের দেশের বিভিন্ন অংশে যে ভাবে সাম্প্রদায়িক এবং বর্ণ বিদ্বেষী মনোভাব মাথাচাড়া দেওয়ার সুযোগ পাচ্ছে, বিশেষ করে পাঞ্জাব, আসাম, হরিয়ানা এবং অন্যান্য অঞ্চলে যে একটা বিচ্ছিন্নতাবাদ তত্পর, হয়ে উঠেছে এবং এবং তার ফলে সেই সব অঞ্চলে যে একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে, তাঁর ভাষণে তারও উল্লেখ রয়েছে। মাননীয় রাজ্যপাল মহোদয় যে পাট ভূমিতে তাঁর ভাষণে রেখেছেন, তাতে ত্রিপুরা রাজ্যের সরকার কি ভাবে তার কাজকর্ম করেছেন, তারও উল্লেখ করেছেন এবং সরকার সমস্ত পদক্ষেপই সঠিক হয়েছে বলে তিনি এই সভায় ঘোষণা করেছেন। আজকে আন্তর্জাতিক পরিস্থিতি সম্পর্কে বলতে গেলে বলতে হয় যে ভাবে সমাজতান্ত্রিক দুনিয়া তাদের কর্মধারা নিয়ে এগিয়ে চলছে, তাতে আমেরিকান সাম্রাজ্যবাদ মরিয়া হয়ে উঠেছে। সেই মধ্য আমেরিকার নিকারাগুয়া থেকে শুরু করে যে সমস্ত সদ্য স্বাধীনতা প্রাপ্ত দেশ সমূহ সমাজবাদের দিকে ঝুকছে, তা লক্ষ্য করে আমেরিকার সাম্রাজ্যবাদ চুপ করে বসে থাকতে পারছেনা, তারা সেগুলিকে ধ্বংশ করতে চাইছে এবং নিজেদের দখলে নিয়ে আবার উপনিবেশিকতাবাদ সৃষ্টি করার একটা অপপ্রয়াস চালাচ্ছে যাতে সদ্য স্বাধীনতা প্রাপ্ত উন্নয়নশীল দেশগুলিও আতঙ্কিত হয়ে উঠেছেন অন্যদিকে সোভিয়েট ইউনিয়ন ও সমাজতন্ত্রবাদী পূর্ব ইউরোপের দেশগুলি স্বেচ্ছায় সদ্য স্বাধীনতা প্রাপ্ত দেশগুলির উন্নয়ন ও তার স্বাধীনতাকে সুদৃঢ় ভাবে গড়ে তোলায় নানাভাবে সাহায্য সহায়তা করে চলেছেন। আর আমেরিকান সাম্রাজ্যবাদ বিশ্ব ব্যাংক ও আই, এম এফ প্রভৃতি সংস্থার সাহায্যে উন্নয়নশীল দেশগুলির অর্থনীতিকে এমন ভাবে জড়িয়ে ফেলার চেষ্টা করছে, যাতে সদ্য স্বাধীনতা প্রাপ্ত দেশগুলিকে শোষণ ও লুন্ঠন করা সহজ হয়, আর এই উদ্দেশ্য নিয়ে তারা আজকে আমাদের প্রতিবেশী দেশ পাকিস্থানকে অস্ত্রসজ্জার সজ্জিত করে চলেছে, বাংলা দেশে আমেরিকান বেইস তৈরী করার চেষ্টা হচ্ছে এমন কি শ্রীলংকায় বেইস তৈরী করে ভারতকে যাতে চার দিক থেকে ঘিরে ফেলার চেষ্টা করা হচ্ছে। এই ব্যাপারে আমাদের আভ্যন্তরিন সন্ত্রাসবাদীরা এবং আন্তর্জাতিক চক্র আমাদের দেশ ভারতে স্বাধীনতাকে বিপন্ন করে তুলছে। এই কিছুদিন আগে আমাদের প্রতিরক্ষা মন্ত্রকের কিছু বড় বড় অফিসার, বিশেষ করে মেজর জেনারেল, লেঃ কর্ণেল র‍্যাংকধারী অফিসারও এই চক্রের সংগে যুক্ত ছিল, যদিও তারা ধরা পড়েছেন, তবু সি, আই, এ, তাদের জাল যে ভাবে বুনে রেখেছে, তাতে যদি একটা অঘটন ঘটে যায়, তাতে আমাদের বিস্মিত হওয়ার কিছু থাকবেনা। কাজেই এই সমস্ত দিক চিন্তা করে এটা বলা যায় যে ভারতের ভিতরে এবং বাহিরে এই সমস্ত সন্ত্রাসবাদীরা ব্যাপক ভাবে তাদের কাজ কর্ম চালিয়ে যাচ্ছে; যাতে ভারতকে সব দিক থেকে ব্যাপকভাবে দুর্বল করে তোলা যায়। তাই সমস্ত দেশ ব্যাপী যখন এমন একটা পরিস্থিতি দেখা দিয়েছে, সেই পরিস্থিতির মধ্যে থেকে দেশের একেবারে উত্তরপূর্বাঞ্চলের রাজ্য ত্রিপুরাতে যে সরকার কাজ করছে, সেটা হচ্ছে আমাদের বামফ্রন্ট সরকার। এই সরকার গত কয়েক বছর ধরে এই রাজ্যে কাজ করে চলেছেন, এখনও করছেন।

—স্যার, পাঞ্জাব ও হরিয়ানায় সেইসব বিচ্ছিন্নতাবাদীরা দাঙ্গার সৃষ্টি করছে আর সেই সঙ্গে কংগ্রেসী গুন্ডারা মদত দিচ্ছে। এবং এইভাবে কেন্দ্রীয় সরকারের জন বিরোধী নীতি তাদের সহযোগীতা করছে। ঠিক এই অবস্থায় আমরা ত্রিপুরা রাজ্যে দেখতে পাচ্ছি ঐ টি ইউ জে এস এবং কংগ্রেসীরা আবার '৮০র জুনের দাঙ্গার মত যাতে আবার ত্রিপুরা রাজ্যে অশান্তির সৃষ্টি করতে পারে তার জন্য আস্তে আস্তে অশুভ শক্তিগুলিকে মদত দিয়ে যাচ্ছে এবং এটাও আমরা লক্ষ্য করছি, তারা আবার চাঙ্গা হয়ে উঠছে। আর অন্যদিকে আমরা লক্ষ্য করছি, কেন্দ্রে যে সরকার শ্রীমতী ইন্দিরা গান্ধীর সরকার জন বিরোধী সরকার কায়েমী স্বার্থ রক্ষার জন্য যে সরকার তার বিরোধে একটা বিকল্প অবস্থা সৃষ্টি করার জন্য সংসদীয় গণতন্ত্রের ভিতর দিয়ে ত্রিপুরায় বামফ্রন্ট সরকার, কাজ করে চলছেন—কিভাবে তার সীমিত ক্ষমতার ভিতর দিয়ে কাজ করে চলছেন সেটা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে ফুটে উঠেছে। স্যার, এটা আজকে আমরা লক্ষ্য করছি যে আজকে ত্রিপুরার মানুষকে খাদ্যের জন্য কেন্দ্রের বিরোধে লড়াই করে খাদ্য আনতে হয়, ত্রিপুরা রাজ্যে রেল লাইনের দরকার তার জন্য ত্রিপুরার মানুষকে আন্দোলন করতে হয়, পুনর্বাসনের জন্য জুমিয়াদের পুনর্বাসনের জন্য আজকে কেন্দ্রের বিরোধে আন্দোলন করতে হয়। আজকে ত্রিপুরার উপজাতিদের বেঁচে থাকার জন্য ৬ষ্ঠ তপশীল দরকার—সেই অধিকার পেতে হলে তাদের কেন্দ্রের বিরোধে লড়াই করে তাদের সেই বাঁচার অধিকারকে প্রতিষ্ঠিত করতে হবে এই হচ্ছে আজকে ত্রিপুরার মানুষের অভিজ্ঞতা ত্রিপুরা রাজ্যে বন্যা হয়ে গেছে সেই বন্যার ফলে ক্ষতিগ্রস্তদের ত্রানের জন্য অর্থ সাহায্যের দরকার তাদের সেই ত্রানের টাকার জন্য ত্রিপুরার মানুষকে কেন্দ্রের বিরোধে লড়াই করতে হবে, আন্দোলন করতে হবে, এটাই হচ্ছে আজকে অভিজ্ঞতা : স্যার, আমরা এটা লক্ষ্য করছি যে, কেন্দ্রের যে নীতি সেই নীতির ফলেই আজকে মানুষকে টেনে নামিয়ে আনছে।

ঠিক এই অবস্থায় আমরা মাননীয় রাজ্যপালের ভাষণে লক্ষ্য করছি ত্রিপুরার একটা সুস্থির সরকার কিভাবে কাজ করে চলছে, কিভাবে সারা ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার আইনশৃংখলাকে নিয়ন্ত্রণে রাখছেন এবং তার সীমিত মূলধনকে কিভাবে যথাযথভাবে রূপ দিতে চাইছেন। স্যার আমরা আরও দেখছি '৮০র নির্বাচনের সময় শ্রীমতী গান্ধী সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইব ও মাইনরিটি লোকদের এমপ্লয়মেন্টের জন্য যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি যে আজকে কতবড় মিথ্যা প্রমাণিত হয়েছে—ঠিক তার পাশাপাশি ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার তাঁর সমস্ত শক্তি প্রয়োগ করে গ্রামাঞ্চলে এস. আর. ই. পি ও এন. আর. ই. পির প্রোগ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রামাঞ্চলে সম্প্রসারিত করার চেষ্টা করছেন। স্যার, এইগুলি করতে গিয়েও আমরা লক্ষ্য করছি যে সেই জন্য কেন্দ্র থেকে টাকা আসছে তা পরিকল্পনা ছাঁটাই করে সেইগুলিকে চালু রাখতে হয়েছে এই সমস্ত চিত্র মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাচ্ছি। প্রাইস রাইস—আমরা দেখতে পাচ্ছি আজকে ত্রিপুরার জিনিষপত্রের দাম জনসাধারণের নাগালের বাইরে চলে যাচ্ছে এই পরিস্থিতিতে ত্রিপুরায় ব্যবসায়ীদের মুনাফা বন্ধ করা যায় কি না, সেজন্য বামফ্রন্ট

সরকার ত্রিপুরায় জনগণ নির্দিষ্ট মূল্যে তাদের নিত্য প্রয়োজনীয় জিনিষ পেতে পারে কি না, ত্রিপুরার জিনিষপত্রের দাম বাইরের সঙ্গে সমতা রক্ষা করতে পারে কি না, তার জন্য লবন, কেরসিন ইত্যাদি জিনিষগুলি রেশনসপের মাধ্যমে সরবরাহ যাতে বজায় থাকে তার জন্য চেষ্টা করেছেন। এই যে চেষ্টা, এই যে উদ্যোগ, এইগুলি মাননীয় রাজ্যপালের ভাষণে সংক্ষিপ্তভাবে আমরা দেখতে পাচ্ছি। স্যার, অন্যদিকে আমরা লক্ষ্য করছি, বিশ্বের সাম্রাজ্যবাদী শক্তিগুলির কাছে বিশ্ব ব্যাংকের কাছে ভারতবর্ষের স্বাধীনতা বিপন্ন করে আজকে টাকা আনতে হচ্ছে এবং বিভিন্ন পরিকল্পনা নেওয়া হচ্ছে শ্রীমতী গান্ধী ২০ পয়েন্টের কর্মসূচী করে কেন্দ্রীয় সরকার খুব ফলাও করে ঘোষণা করেছেন কিন্তু আজকে তা সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। '৮৩ সালে চীফ মিনিষ্টারদের কনফারেন্সে ২০ পয়েন্ট প্রগ্রাম রিভিও করা হয়েছে। ১৯৮৩ সালের এপ্রিল থেকে ১৯৮৪ সালের জানুয়ারী পর্যন্ত এই ১০ মাসের জন্য যে টার্গেট নেওয়া হয়েছিল এবং সেই টার্গেটের ভিত্তিতে কতটুকু সাফল্য অর্জন করেছে তার কিছু দৃষ্টান্ত আমি উল্লেখ করতে চাই। স্যার, সেই দশ মাসে আই, এম, ই, টি, প্রোগ্রামে যে টার্গেট ধরা হয়েছিল তার ৫৮ শতাংশ পূরণ হয়েছে, এন, আর, ই পি,তে যে টার্গেট নেওয়া হয়েছিল তার ৬০ শতাংশ পূরণ হয়েছে, সিডিউল্ড কাষ্ট এবং ট্রাইবদের ফেসিলিটিজ দেওয়ার জন্য যে টার্গেট ছিল তার মাত্র ৪৮ শতাংশ হয়েছে হাউস কনষ্ট্রাকশানের যে টার্গেট ছিল তার মাত্র ৬৫ শতাংশ হয়েছে, ভিলেজ ইলেকট্রিসিটির জন্য যে টার্গেট ছিল তার মাত্র ৫৭ শতাংশ পূরণ হয়েছে। পি, এইচ, সির জন্য যে টার্গেট ছিল তার মাত্র ৫৫ শতাংশ পূরণ হয়েছে। এর দ্বারা আমরা কি দেখতে পাচ্ছি? আমরা দেখতে পাচ্ছি শ্রীমতী গান্ধী এই ২০ পয়েন্ট দ্বারা তাঁর যে বামপন্থী ভাবমূর্তী গ্রামের গরীব অংশের মানুষের কাছে প্রকাশ করার জন্য যে প্রচার চালিয়েছিলেন সেটা ব্যর্থ হয়েছে। সেই সঙ্গে আমরা তার পাশাপাশি লক্ষ্য করছি যে, ভারত সরকার কেন্দ্রীয় সরকার বড় বড় মালিকদেরকে [illegible] সাবসিডি করে দিচ্ছেন, কোটি কোটি টাকা তাদেরকে সাবসিডি দিচ্ছেন। এর ফলে কল কারখানায় হাজার হাজার শ্রমিক ছাঁটাই হচ্ছে এবং সারা ভারতবর্ষে সমস্ত কল কারখানা লক আউট হয়েছে, তাতে কোটি কোটি লোক বেকার হচ্ছে তার জন্য কোন ব্যবস্থা কেন্দ্রীয় সরকার গ্রহণ করছেন না। জুটমিল, সুতার মিল এবং কাপড়ের মিলের মালিকদেরকে কোটি কোটি সাবসিডি দেওয়া হচ্ছে। এক্সপোর্টের ব্যাপারে তাদেরকে ব্যাপক সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে। ফলে গ্রামে, মানুষের উপর টেক্সের বোঝা চাপিয়ে দেওয়া হচ্ছে। মুদ্রাস্ফীতি সমস্ত কিছুর বোঝা চাপিয়ে দেওয়া হয়। সারা ভারতবর্ষের তুলনায় আমাদের ত্রিপুরা রাজ্যে গত এক বছরে যে সমস্ত উন্নয়নমূলক কাজ বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন তা লক্ষ্যণীয়। মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে যে বামফ্রন্ট সরকার যে পলিসি নিয়ে জনগণের পাশে, শ্রমিকের পাশে গ্রামের গরীবদের পাশে ত্রিপুরার সংখ্যালঘুদের পাশে তার মাতৃভাষা রক্ষা করার জন্য দাঁড়িয়েছেন, যে নীতি উদ্যোগ পরিকল্পনা গ্রহণ করেছেন সেটা সম্পূর্ণ নূতন ধরণের। একটা প্রতিকুল পরিবেশ পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে এই

সরকারকে কাজ করতে হচ্ছে। সবচেয়ে উল্লেখযোগ্য হল এই সরকারের উদ্যোগ গ্রামের গরীব মানুষকে কাজ দিয়েছেন। আমরা লক্ষ করি এস, আর, ই, পির মাধ্যমে গ্রামাঞ্চলে গরীব মানুষদের জন্য ব্যাপক কাজের সৃষ্টি করা হয়েছে। আজকে ত্রিপুরা রাজ্যে না খেয়ে মারা যায় না। আমরা দেখেছি গত বন্যায় একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছিল। যোগাযোগের সমস্ত ব্যবস্থা অচল হয়ে গিয়েছিল। সেই অমরপুরে লোক ঘরের চালের উপর, টিলার উপর গিয়ে আশ্রয় নিতে হয়েছিল। বহু গরু মারা গেছে। মানুষ মারা গেছে। কিন্তু আমাদের সরকার এই ভয়াবহ পরিস্থিতিকে মোকাবিলা করেছেন। প্লেনের বোঝাই করে বলেনটিয়ারদের মাধ্যমে খাদ্য বিলি বন্টনের ব্যবস্থা করেছেন একটা মানুষও যাতে মারা না যায়। অন্যান্য রাজ্যেও বন্যা হয়েছে। কিন্তু সেখানে দেখা গেছে ব্যাপক দুর্নিতী। কিন্তু এখানে এই সরকার সকলকে আশ্রয় দিয়েছেন; সমস্ত রকমের ব্যবস্থা করেছেন জনগণের সহযোগিতায়। এ, ডি, সি, বিরাট উদ্যোগ নিয়েছে। এই ১৯৮৪-৮৫ সালে ১৬ কোটি ১১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এবং এর আগে তারা ১০ কোটি টাকা খরচ করেছিলেন। কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার সাহায্য করছেন না। বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করে যাচ্ছেন। পঞ্চায়েতে গণতান্ত্রিক ভাবে ব্যাপক উদ্যোগ নেওয়া হয়েছে। কাজেই রাজ্যপালের ভাষণকে আমি ধন্যবাদ জানাচ্ছি এবং বিরোধী দলের সদস্যরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধীতা করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডিপুটি স্পীকার ঃ—শ্রীনকুল দাস।

শ্রীনকুল দাস ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য সমর চৌধুরী যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করি এবং এই ভাষণের উপর বিরোধী পক্ষের সদস্যরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন আমি সেগুলির বিরোধীতা করছি। আজকে এটা বুঝতে হবে, মাননীয় রাজ্যপালের ভাষণ যদি তারা গভীর ভাবে চিন্তা করেন, বুঝবার চেষ্টা করেন তাহলে এই ভাষণকে তাদেরকেও সমর্থন করতে হবে। এই ভাষণ থেকে আমরা জাতীয় এবং আন্তর্জাতিক যে সমস্যা এবং সংকট সৃষ্টি হচ্ছে তার আভাষ পাই। আজকে সারা পৃথিবীতে একটা সন্ত্রাসের সৃষ্টি করেছে আমেরিকান সাম্রাজ্যবাদ। বিভিন্ন জায়গায় ঘাটি তৈরী করছে। আমাদের সীমান্ত দেশগুলিতে যেভাবে সমর সজ্জা চলছে সেটা সত্যিই উদ্বেগের ব্যাপার। বাংলাদেশ, শ্রীলংকা এবং পাকিস্তানে যে সমর সজ্জা চলছে সেটা উদ্বেগের ব্যাপার। এই ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে যে সমাজতান্ত্রিক দেশ সোভিয়েত রাশিয়ার বিরুদ্ধে আমেরিকান সাম্রাজ্যবাদ চক্রান্ত চালাচ্ছে।

মিঃ ডিপুটি স্পীকার ঃ—মাননীয় সদস্য নকুল দাস, আপনি পরে বক্তব্য রাখতে পারবেন। এই সভা অদ্য বেলা দুই ঘটিকা পর্য্যন্ত মুলতুবি রইল।

বিরতির পর বেলা ২ ঘটিকা

মিঃ ডেপুটি স্পীকার ঃ—মাননীয় সদস্য নকুল দাস মহোদয়, আপনি আপনার বক্তৃতা আবার আরম্ভ করুন।

শ্রী নকুল দাস ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখছি যে, সারা পৃথিবীর কাছে আজকে এই জিনিসটি খুবই আতংকের বিষয় হয়ে দাঁড়িয়েছে। কাজেই রাজ্যপাল এই জিনিসটি আমাদের সামনে তুলে ধরে অশেষ উপকার করেছে। এ জন্য আমরা আনন্দিত। এখানে আমরা দুটি জিনিস লক্ষ্য করছি। একটি হচ্ছে, সাম্রাজ্যবাদী শক্তি সমগ্র দেশটাকে দাবিয়ে রাখতে চাইছে এবং অন্য দিকে ঐ সাম্রাজ্যবাদী শক্তিই দেশের মধ্যে বিচ্ছেদ সৃষ্টি করার চেষ্টা চালিয়ে যাচ্ছে। বিশেষ করে আমাদের উত্তরপূর্বাঞ্চলে আমরা এই জিনিস দেখে থাকি। এর জন্য সাম্প্রদায়িকতাবাদীদের ও বিচ্ছিন্নতাবাদীদের উস্কানি দিচ্ছেন ও সরাসরি উগ্রপন্থীদের হাতে অস্ত্র তুলে দিয়ে তাদের কাজে মদত দিচ্ছে। সর্ব ভারতীয় ক্ষেত্রে কংগ্রেস আমাদের শাসন করছে। কেন্দ্রীয় সরকার হচ্ছেন কংগ্রেস। সেই ভারতবর্ষের প্রধানমন্ত্রী কংগ্রেস সভানেত্রী ইন্দিরা গান্ধী স্বয়ং বলেছেন, বিচ্ছিন্নতাবাদের মোকাবিলা করতে হবে, ওদের রুখতে হবে। কিন্তু এখানে আমরা কি দেখলাম একটু আগে? এই বিধান সভায় বিদেশী বিতারণের সিদ্ধান্ত আসে, এখানে আমাদের মাননীয় সদস্যদের দেখি এক পা জঙ্গলে রেখে আর এক পা হাউসের ভেতর রেখে তাদের মদত দিচ্ছেন। এবং কংগ্রেস (আই) সেই সব লোকের সঙ্গে নির্বাচনী গাট ছড়া বাধেন সংকীর্ণ রাজনীতির স্বার্থে। আজকে কংগ্রেসের ৩৭ বছরের শাসনের নেট ফলশ্রুতি হচ্ছে, দেশটাকে টুকরো টুকরো করে দেওয়া। স্বাধীনতার পূর্বে দেখেছি, তাদের স্বার্থে দেশ বিভাগ হয়েছিল, হিন্দুস্থান-পাকিস্তান। আর স্বাধীনোত্তর কালে দেশটা টুকরো টুকরো হয়ে যাবার উপক্রম হচ্ছে। কাজেই এই দিক থেকে তাঁরা শিক্ষা নেবেন এটা আমরা আশা করতে পারি। অন্যদিকে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, রাজ্যের বিভিন্ন কাজের জন্য ১১৬ কোটি টাকার দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার তা দেন নি। প্রশাসনিক কাজের জন্য ৮০ কোটি টাকা চাওয়া হয়েছিল। কিন্তু তাও দেওয়া হয়নি। দেওয়া হয়েছে মাত্র ৫৮ কোটি টাকা পরিকল্পনা কমিশন গঠন করা হয়েছে। পঞ্চবার্ষিকী পরিকল্পনার সাহায্যে মানুষের অভাব দূর করা হবে। সোভিয়েৎ রাশিয়ার অনুকরনে যদিও পঞ্চ বার্ষিকী পরিকল্পনা করা হয়েছিল এবং ৫ম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা শেষ হয়ে গিয়ে এখন ৬ষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনাও শেষ হয়েছে কিন্তু তাহলেও আমরা এই পরিকল্পনার পরে কি দেখতে পাচ্ছি? আমরা দেখতে পাচ্ছি, দেশে বিদ্যুতের ঘাটতি হয়, দেশে শিল্পের ঘাটতি হয়, দেশে কৃষি ক্ষেত্রে উৎপাদন কম হয় দেশে ২ কোটির উপর বেকার তৈরী হয়। আবার নূতন পরিকল্পনা কমিশন তৈরী হয়েছে কিন্তু তাঁদের কাছ থেকে আমরা কি আশা করতে পারি? ৬ ৬টা পরিকল্পনা কমিশন হয়েছে। তারা তাদের খুশী মত টাকা দিচ্ছেন। কাজেই তাঁদের কাছ থেকে আমরা আর উন্নতির জন্য কি আশা করতে পারি? দেশে যে শাসন ব্যবস্থা আছে সে শাসন ব্যবস্থায় দেশের পুঁজিপতি ও বুর্জোয়াদের স্বার্থ রক্ষা করা হয়। কেন্দ্রীয় মন্ত্রী যে তথ্য দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি, টাটার সম্পত্তির পরিমাণ হচ্ছে, ২৭০০ কোটি টাকা ও বিড়লার সম্পত্তির পরিমান ২০শত কোটি টাকার বেশী। কাজেই সে দেশের গরীব মানুষ নিপিড়ীত ও বঞ্চিতের জীবন যাপন করবে এতে আর আশ্চর্য্যের কি আছে। মানুষ এর থেকে মুক্তি পাবে এটা আমরা কি করে বিশ্বাস করতে

পারি? পরিকল্পনা কমিশন স্বয়ং সম্পূর্ণ ভাবে পরিকল্পনা করতে পারছেন না। তাঁরা কেন্দ্রীয় সরকারের হুকুমদার হয়ে কাজ করছে এবং যাকে খুশী যখন তখন টাকা দিচ্ছে। এই অবস্থা যদি চলতে থাকে, তাহলে এই পরিকল্পনা আমাদের কি দেবে? আমাদের রাজ্যে ৮০ হাজার বেকার। এই বেকারের জন্য কি ব্যবস্থা নিয়েছেন আপনারা? আপনারা কয়জন বেকারের চাকুরী দিয়েছেন? একজনের চাকুরী হলে ১০ জন বেকার তৈরী হয়ে যাচ্ছে। আজকে উৎপাদন কমে যাচ্ছে, এই যদি অবস্থা চলে তাহলে দেশের উন্নতি কি করে হবে? ত্রিপুরার মত অনুন্নত জায়গায় আমাদের চাহিদা মত টাকা দেওয়া হবে না। আমরা দেখি, মিজোরাম মনিপুর যেখানে লোক সংখ্যা মাত্র ১৫ লাখ সেখানে ত্রিপুরার থেকে বেশী টাকা পাওয়া যায়। তাদের কেন আমাদের থেকে বেশী দেওয়া হবে, এ কথা আমি বলছি না। কিন্তু তাদের থেকে আমাদের লোক সংখ্যা অনেক বেশী হওয়া সত্বেও আমরা কম পাচ্ছি সে জন্য উদাহরণ তুলে ধরলাম। আমি বলি যে, আজকে এ জিনিসটি বিরোধী দলের বন্ধুরাও বিবেচনা করুন এবং আমাদেরকে সমর্থন করুন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, অন্যদিকে আমরা দেখি ত্রিপুরা রাজ্যে যে আইন শৃঙ্খলা বিরাজ করছে তা অনেক ভাল এটা বলা চলে। আজকে সারা ভারতবর্ষ কোথায় গেছে এবং কেন এই সব ঘটনা ঘটছে তাও বিচার করে দেখার সময় এসেছে। এই সব ঘটার কারণ হচ্ছে, ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার জন্য। এই ব্যবস্থা যদি সমাজের মধ্যে থাকে, তাহলে কিছু পুলিশের সংখ্যা বাড়ান যাবে, মিলিটারীর সংখ্যা বাড়ান যাবে, বাড়ান যাবে কিছু হাকিমের সংখ্যা। আমি এখানে সমগ্র ভারতবর্ষের চিত্র তুলে ধরতে চাই না এই সংকীর্ণ সময়ের মধ্যে। তবে আমি এখানে তুলে ধরতে চাই, গত ১৬ই মার্চ রাজ্য সভায় কেন্দ্রীয় মন্ত্রী মহোদয়ের দেওয়া ভয়াবহ চিত্র।

তিনি বলেছেন সারা দেশের মধ্যে হরিজন নির্যাতনের যে ঘটনা চলছে মধ্য প্রদেশ হচ্ছে সবার শীর্ষে। লজ্জায় সে দিন তিনি তার তথ্য দিতে পারেননি। উত্তর প্রদেশে ৩৫০টি, বিহারে ১১৯ টি, রাজস্থানে ১৩৬টি এবং মহারাষ্ট্রে ৫৮টি কেস পুলিশের কাছে গিয়েছে। এই হচ্ছে অবস্থা। আজকে পাঞ্জাবে ও আসামে কি চলছে? সেখানে সাম্প্রদায়িক দাঙ্গার আগুন জ্বলছে। এই জিনিসগুলি বুঝতে হবে। আমরা জানি ১৯৮০ইং সনের দাঙ্গার মধ্যে দিয়ে উঁনারা ফয়দা লুঠতে চেয়েছিলেন, কিন্তু বামফ্রন্ট সরকার তাদের সে ফয়দা লুঠতে দেননি। পুনরায় সাম্প্রদায়িক সম্প্রীতির বাতাবরণ সৃষ্টি করেছিলেন। আজও আপনারা তাদেরকে প্ররোচনা দিচ্ছেন, কিন্তু সফলকাম হতে পারছেন না। আজকে রাজ্যে কিছু কিছু ডাকাতির ঘটনা ঘটছে স্কুল পুড়ানো কাজ চলছে, বাজার পুড়ানো হচ্ছে। এই ঘটনাগুলি কারা করছে? এই সমস্ত করে উঁনারা চীৎকার করছেন যে রাজ্যে আইন শৃঙ্খলা নেই, রাষ্ট্রপতির শাসন চাই। কিন্তু পাঞ্জাবে তো রাষ্ট্রপতির শাসন রয়েছে। কিন্তু সেখানকার অবস্থা উন্নতি হওয়া দূরে থাকুক, আরও দিন দিন অবনতির দিকে যাচ্ছে। একমাত্র রাষ্ট্রপতির শাসন দিয়েতো আইন শৃঙ্খলা রক্ষা করা যায় না। জনগনের সহযোগিতা দরকার। আজকে পশ্চিমবঙ্গে দেখেছি দলমত নির্বিশেষে সমাজ-দ্রোহীদের দমন করার জন্য ঝাঁপিয়ে পড়েছেন। আজকে ত্রিপুরা রাজ্যেও বামফ্রন্ট সরকারে আসার পর থেকে জনগনকে সংঘটিত করার চেষ্টা করে যাচ্ছেন। আজকে যারা খুন খারাপি

করছে, পরীক্ষা ভন্ডুল করার জন্য হলে বোমা নিক্ষেপ করছে, জন সাধারণ নিশ্চয়ই তাদের ক্ষমা করবেন না। মাননীয় রাজ্যপাল যে অভিভাষণ দিয়েছেন, তাতে ত্রিপুরা বাসীকে সজাগ হতে উপদেশ দিয়েছেন এবং রাজ্যের বর্ত্তমান পরিস্থিতি সম্পর্কে তিনি যে সন্তোষ প্রকাশ করেছেন তার জন্য আমরা তাঁর কাছে কৃতজ্ঞ। মিঃ ডেপুটি স্পীকার স্যার, রাজ্যের মধ্যে একটা বিরাট বন্যা হয়ে গেছে। এবং এই বন্যার ফলে ত্রিপুরা বাসীর প্রচুর ক্ষয় ক্ষতি হয়েছে। আমরা জানি আইনগত ভাবে বা সংবিধানগত ভাবে যখনই কোন রাজ্যে প্রাকৃতিক বিপর্য্যয় ঘটে তার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হয়। কিন্তু আমাদের এই রাজ্যে বন্যা হওয়ার সংগে সংগে বামফ্রন্ট সরকার এবং ত্রিপুরা বাসী বন্যা মোকাবিলার্থে সম্মিলিতভাবে ঝাঁপিয়ে পড়েন। কিন্তু কেন্দ্র আমাদেরকে আশানুরূপ সাহায্য করেন নি। রাজ্য সরকার বন্যার্ত্তদের সাহায্য করার জন্য ১৯ কোটি টাকা চেয়েছিলেন, কিন্তু কেন্দ্রীয় সরকার সেখানে আমাদেরকে দেন মাত্র ৪ কোটি টাকা। কিন্তু এই সামান্য অর্থ দিয়ে তো বন্যা মোকাবিলা করা যায় না। কিন্তু রাজ্য সরকার যেভাবে এই ভয়ংকর বন্যার মোকাবিলা করছেন মাননীয় রাজ্যপাল তাঁর অভিভাষণে এর জন্য সন্তোষ প্রকাশ করেছেন এবং তাঁর প্রতি কৃতজ্ঞতা জানিয়ে ও বিরোধী দলের বন্ধুরা যে সমস্ত সংশোধনী এনেছেন তা প্রত্যাহার করে নেবার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— আমি মাননীয় বিরোধী দলনেতা শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য মহোদয়কে উনার বক্তব্য রাখার জন্য আহ্বান জানাচ্ছি।

শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি তার বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। স্যার মাননীয় রাজ্যপাল তাঁর অভিভাষণের ৪ নং প্যারায় বলেছেন—, এটা আনন্দের বিষয় যে, বিগত বছর এ রাজ্যে আইনশৃংখলা পরিস্থিতির বিশেষ উন্নতি হয়েছে এবং সেই সঙ্গে সমস্ত রকমের সামাজিক ও অর্থনৈতিক উন্নয়নের কাজ যথেষ্ট অগ্রসর হয়েছে।' আমি জানিনা মাননীয় রাজ্যপাল এ কথাটা কিভাবে বললেন। কিন্তু আমরা দেখেছি, বিগত বছরগুলিতে এ রাজ্যের আইন শৃংখলা কিভাবে ভেঙ্গে পড়েছে। উগ্রপন্থীদের কার্য্যকলাপ আমরা দেখেছি যে তারা থানা লুঠ করেছে। থানা লুঠ হওরা যদি রাজ্যের আইন শৃংখলার উন্নতি হয়েছে বলে ধরে নেওয়া হয় বা মাননীয় রাজ্যপাল ধরে নেন, তাহলে উন্নতিই হয়েছে। ৫জন বি এস, এফকে হত্যা করা হয়েছে, এটা কি রাজ্যের আইন শৃংখলার উন্নতির লক্ষণ? বামফ্রন্ট মন্ত্রীসভা যা লিখে দিয়েছেন, মাননীয় রাজ্যপাল মহোদয় তোতাপাখীর মত তাই পড়ে গেলেন। কাজেই বামফ্রন্ট মন্ত্রীসভার আনন্দের বিষয়টা মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে বলানো হয়েছে। কমলপুরের পুলিশ ক্যাম্প আক্রান্ত হয়েছে, এটা রাজ্যের আইন শৃংখলার উন্নতির লক্ষন, তাই বামফ্রন্ট সরকারের আনন্দের বিষয়। আগরতলার শহরের বুকে গত কয়েক মাসে যে কতগুলি হত্যা হয়েছে, সেগুলি রাজ্যের আইন শৃংখলার উন্নতির লক্ষন। এতো বামফ্রন্ট মন্ত্রীসভার আনন্দের বিষয় বৈকি? গতকাল যে ঘটনাটা ঘটে

গেল সেটাও বামফ্রন্ট সরকারের আনন্দের বিষয়। এইভাবে রাজ্যের মধ্যে একটার পর একটা ঘটনা ঘটে চলছে, উগ্রপন্থীদের যে হামলা সেগুলি ত্রিপুরাবাসীকে দুর্বিসহ করে তুলছে। এইগুলিকে ঢাকবার জন্য মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে বলানো হয়েছে—রাজ্যের আইন শৃংখলার উন্নতি হয়েছে, আনন্দের বিষয়। আপনারা আনন্দিত হতে পারেন, কিন্তু আমরা আনন্দ বোধ করতে পারছি না। আইন-শৃংখলার উন্নতি হয়েছে, এই মতের সংগে আমরা এক মত হতে পারছি না। এতে বামফ্রন্ট সরকার রাগ হলেও কিছু করার নেই। মাননীয় মুখ্যমন্ত্রীর অধীনে একটা সি, আই, ডি, দপ্তর আছে, তাতে একজন এস, পি ও ডি, আই জি, আছেন। ডি, আই, জি, মাননীয় মুখ্যমন্ত্রীর বিশেষ স্নেহভাজন ব্যক্তি, যিনি অত্যন্ত সুন্দরভাবে বিগত ১৯৮০ ইং সনের দাঙ্গা পরিচালনা করেছিলেন। তখন তিনি ছিলেন এস, পি.। তারপর ডি, আই, জি, পদে প্রমোশন পেয়েছেন। তার পরিচালনায় রাজ্যের আইন-শৃংখলা যেভাবে দ্রুত অবনতির দিকে যাচ্ছে, সে সম্পর্কে মাননীয় রাজপাল বা মুখ্যমন্ত্রী আনন্দ বোধ করলেও আমরা কিন্তু আনন্দিত হতে পারছি না।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের ৭ নং ধারাতে বলা হয়েছে বিগত বছরে আইন শৃংখলা পরিস্থিতি পুরোপুরি নিয়ন্ত্রনাধীন ছিল। বস্তুত উগ্রপন্থীদের কার্যকলাপও অনেকখানি হ্রাস পেয়েছে। সরকারের আবেদনে সাড়া দিয়ে অধিকাংশ উগ্রপন্থী আত্মসমর্পণ করেছে এবং স্বাভাবিক জীবনযাত্রায় ফিরে এসেছে"। মিঃ ডিপুটি স্পীকার স্যার, এই সম্পর্কে আমরা আগেও বলেছি যে, উগ্রপন্থী সম্পর্কে বলা হয়েছে আত্মসমর্পণ করেছে। কিন্তু কারা এই উগ্রপন্থী? আমরা এর আগেও বিধানসভায় আলোচনা করেছি সেটারই পুনরাবৃত্তি করতে হয় যে এই উগ্রপন্থী কারা, কোথা থেকে উৎপত্তি হলো এবং আত্মসমর্পণ করলো? তাদের উগ্রপন্থী বানিয়ে আত্মসমর্পণের নামে গণমুক্তি পরিষদের সদস্য করা হয়েছে, কর্ণধার করা হয়েছে। আমি এই সম্পর্কে একটা কথা বলছিলাম এটা দুভাগে ভাগ করা হয়েছে কিছু লোককে জংগলে পাঠিয়ে সন্ত্রাস সৃষ্টি করে ওরা আজকে স্বাভাবিক জীবনে ফিরে এসেছে, এটাকে বলা হয় আর, এন্ড, আর-। এই আর, এন্ড, আর, যখন খতম হয়ে যাবে তখন বলা হবে উগ্রপন্থী তোমরা আস, আত্মসমর্পণ কর। মিঃ ডেপুটি স্পীকার স্যার, মজার কথা একটা সাধারণ লোক নিহত হলে সরকার তাকে ৫ হাজার টাকা দেবেন আর যিনি হত্যা করলো তাকে ৫০ হাজার টাকা দেওয়া হলো, চাকুরী দেওয়া হলো, লাইসেন্স পারমিট দেওয়া হলো। তাহলে দেখা যায় যে উগ্রপন্থী যদি আমরা ধরে নিই সরকার তাদের সাহায্য করছে এবং সরকার বলছেন বিনন্দ জমাতিয়ার থেকে অনেক বেশী শক্তিশালী উগ্রপন্থী ধরা পড়েছে তাই তাকে সারেন্ডার করতে হলে ৩০,০০০ টাকা দিলে হবে না এক লাখ দিতে হবে, তার সংগে লাইসেন্স পারমিট দিতে হবে। অত্যন্ত পরিতাপের বিষয় যে, রাজ্যপালের ভাষণের মধ্যে রাজ্যপালকে দিয়ে এমন সমস্ত কথা বলা হয়েছে যার বাস্তবের সঙ্গে কোন সম্পর্ক নেই, শুধুমাত্র বামফ্রন্ট সরকারের যে আনন্দ উল্লাস সেটা প্রকাশ করা হয়েছে। এটা ত্রিপুরা রাজ্যের জনসাধারনের জন্য নয়। আজকে ত্রিপুরা রাজ্যের মানুষের জীবন-যাত্রা এমন

একটা দুর্বিষহ অবস্থায় এসে দাঁড়িয়েছে যেটা চিন্তা করা যায় না।

( রেড লাইট )

মিঃ ডেপুটি স্পীকার—মাননীয় সদস্য, আপনার সময় বাড়ানো হয়েছে। ৬ মিনিট ছিল ১০ মিনিট দেওয়া হয়েছে।

শ্রীঅশোক কুমার ভট্টাচার্য্য—আমি শেষ করছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আইন শৃংখলার প্রশ্নে মাননীয় সদস্য যে ভাষণ এখন তিনি রাখছিলেন, আমরা শুনছিলাম তিনি পাঞ্জাবের আইন-শৃংখলার কথা বলছেন, মধ্য প্রদেশের আইন-শৃংখলার কথা বলছেন এবং সারা ভারতবর্ষের আইন-শৃংখলার কথা বলছেন কিন্তু ত্রিপুরা রাজ্যের আইন-শৃংখলা সম্পর্কে একটি কথাও বলেননি। মাননীয় সদস্য যদি এই রাজ্যের আইন-শৃংখলা নিয়ে আলোচনা করতেন তাহলে খুশী হতাম। তিনি যদি ত্রিপুরা রাজ্যের ষ্টেটিসটিক্স নিয়ে বলতেন যে এই হয়েছে তাহলে অনেক বেশী খুশী হতাম। পাঞ্জাবের আইন-শৃংখলা, মধ্য প্রদেশের আইন-শৃংখলা এবং হরিয়াণার আইন-শৃংখলা নিয়ে উদ্বেগের কারণ সত্যি, কিন্তু আমাদের দেখতে হবে আমাদের রাজ্যের আইন-শৃংখলা। উনি যে ত্রিপুরা রাজ্যের বিধানসভার সদস্য সে কথা তিনি ভুলে গেছেন এবং ত্রিপুরা রাজ্যের মানুষ সম্পর্কে যে বক্তব্য আছে সেটা তিনি ভুলে গেছেন। আমরাও সরকারের দলে ছিলাম, প্রকৃত তথ্য গোপন করার চেষ্টা করিনি। সরকারের যেখানে কাজ করার গাফিলতি ছিল সেটা আমরা বলেছি। কাজেই মাননীয় রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণকে সমর্থন করতে পারছি না বিশেষ করে আইন-শৃংখলার উপরে যে ভাষণ দিয়েছেন এবং ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার—মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা—মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণ সমর্থন করতে পারলে খুব ভাল হতো। কারণ রাজ্যপাল একজন অরাজনৈতিক এবং নিরপেক্ষ মতাবলম্বী লোক কাজেই উনার ভাষণের বিরোধীতা করা ঠিক নয়। যে-হেতু রাজ্যপালের ভাষণে রাজ্যের সার্বিক পরিকল্পনা সঠিকভাবে রূপায়ণ করা হচ্ছে না সে জন্যই রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। রাজ্যপালের ভাষণে যে সমস্ত জিনিষ থাকা উচিত রাজ্যের সার্বিক স্বার্থে বিশেষ করে উপজাতিদের স্বার্থ সেখানে সম্পূর্ণভাবে অবহেলিত হয়েছে সেই কারণে সমর্থন করতে পারছি না। এখানে একটা কথা বলতে হয় যে ল্যান্ড রেষ্টোরেশনের উপজাতিদের যে দাবী ১৯৬৯ সাল থেকে ফেরৎ দেবার জন্য আইন তৈরী হয়েছিল। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে তাঁরা দাবী করেছিলেন যে উপজাতদের হস্তান্তরিত জমি ১৯৬০ সাল থেকে ফেরৎ দিতে হবে। যখন ত্রিপুরা রাজ্যে ল্যান্ড রিফর্ম এ্যাক্ট তৈরী হয়েছে তখন থেকেই ফেরৎ দেওয়া উচিত? ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার যে নির্বাচনী প্রতিশ্রুতি দিয়েছিলেন তাতেও বলা হয়েছিল ১৯৬০ সাল থেকে জমি ফেরৎ দেবার ব্যবস্থা করবেন, কিন্তু তা করেননি। মাননীয় এক্স চীফ মিনিষ্টার যে দ্বিতীয় ভূমি সংস্কার আইনের সংশোধন করেছিলেন ১৯৬৯ সাল

থেকে জমি ফেরৎ দেবার ব্যবস্থা আছে সেটা কিন্তু তারা কার্যকরী করেননি। এটা বলতে পারবেন কি, আপনারা ক্ষমতায় আসার পর এত জনকে জমি ফেরৎ দেওয়া হয়েছে, কোন জমি কোথায় কোথায় ফেরৎ দেওয়া হয়েছে এবং কার জমি? বলতে পারেন কোন ভিত্তিতে কোন তারিখে কত একর জমি ফেরৎ দেওয়া হয়েছে? কাগজেপত্রে প্রতিটা ডিভিশান অফিসে রেষ্টোরেশান হয়েছে কিন্তু তা ফিজিক্যাল রেষ্টোরেশান হয়নি। যেমন বীরচন্দ্রনগর তহশীল অন্তর্গত তাকমাছড়া মৌজার কৃষ্ণজয় রিয়াং ভারসাস রবীন্দ্রচন্দ্র পাটারী অ্যান্ড আদারস। কেইস নম্বর ২৩০ | আর | ৭৫, অর্ডার অফ রেষ্টোরেশান ২২-১২-৭৬, খতিয়ান নং ৩২৭, সি এস প্লট নং ১২০২ + ৬৮৬ | ১৬৮০ | ১.৩১ একর জমি রেষ্টোর করার জন্য দক্ষিণ ত্রিপুরার ম্যাজিষ্ট্রেট আদেশ দিয়েছিলেন। কিন্তু আজ ১০ বৎসর হতে চলল সেই জায়গা ফেরত পায়নি। তেমনি কৈলাসহরের দুর্গাছড়া, মাছমারা এরূপ ধরণের অনেক কেইস আছে। সেটা কাগজেপত্রে হয়েছে কিন্তু তা বাস্তবে হয়নি। কাজেই এই যে কথাগুলি এগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে নাই সেই কারনে আমরা এইটাকে সমর্থন করতে পারছি না। তারপর তারা ট্রাইবেলদের রিজার্ভেশানের ক্ষেত্রে নাকি অনেকিছু করেছেন। তারা নাকি উপজাতি দরদী, সমস্ত মেহনতী মানুষের দরদী, অর্থাৎ ত্রিপুরার ২২ লক্ষ মানুষের দরদী বন্ধু। তারা নাকি ট্রাইবেলদের সমস্ত কোটা পূরণ করেছেন। গতবারের অধিবেশনে আমি এই নিয়ে তথ্যভিত্তিক আলোচনা করেছিলাম। এই ১৯৮৩ সনের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কোন ডিপার্টমেন্টে কত পোষ্টে সিডুল কাষ্ট সিডোল ট্রাইব পোষ্টের জন্য কিভাবে রিজার্ভেশান কোটা পূরণ করা হয়েছে সেটা আমার বক্তব্য নয়। এইটা হচ্ছে রবীন্দ্র দেববর্মার আনষ্টারড কোয়েশ্চান ৬ এই প্রশ্নের উত্তর এই সরকার দিয়েছেন।

a) Director of Employment Service—Class I—×, Class II—× Class III—15%, Class IV—20%, (Director of Information culture Affairs Tourism—Class I—Nil, Class II—13 04%, Class III—1) 47% Class IV—17,19% (3) Director printing & Stationary Class I— Nil, Class II—Nil, Class II—16 6%, Class IV—11.5%. P, W, D—13 74%, Town & Country Planning—1%, District Administration Class III—17%. Class—IV—17%, Industry Class I—Nil Class II—6,89%, Class III—8.2%, Class IV—16,66%, Director of School Education Class I—Nil, Class II—3,98%, Class III—10%, Class IV—13,75%, Director of Higher Education Class—I—Nil Class II—2,29%, Class III—19% Class IV—16%, এই হচ্ছে উপজাতিদের স্বার্থে সরকারের কাজ এর নমুনা। ঠিক সেইরকমভাবে সিডুল কাষ্টদেরও আছে। তা আমি এইখানে নিয়ে এসেছি। ঠিক সেইরকমভাবে প্রমোশনের ক্ষেত্রেও উপজাতিরা কিভাবে ডিপ্রাইভ হচ্ছে মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনার কাছে একটি তথ্য তুলে ধরতে চাই, যেটা রাজ্যপালের ভাষণে প্রতিফলিত হয়নি।

Promotion through Reservation

During 1983-84 (1) Co-operative—Nil, Industry—Nil, Labour—Nil, Higher Education—Nil, Printing & Stationary—Nil, Tribal Welfare—Nil, Secretariat Administration—Nil, Tribal Research—Nil, Transport—Nil, Social Welfare—Nil, P, W, D—2% Tax Commission—1%, Information, Culture—3%, Police—29% এই হচ্ছে চিত্র। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ডিস্ট্রিক্ট কাউন্সিলের ব্যাপারে রাজ্যপালের ভাষণের ৬নং প্যারা ২নং পেইজে আছে, আমার সরকারের দৃঢ় বিশ্বাস, এই সংগঠন আরো শক্তিশালী হবে এবং উপজাতি এবং অ-উপজাতি জনগণের সুষম উন্নয়নে সারা দেশের মধ্যে একটি আদর্শ সংগঠন হিসাবে কাজ করবে। সেখানে আমরা কি দেখতে পাই মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন ৫৫জন কর্মচারী আছে ডিস্ট্রিক্ট কাউন্সিল পরিচালনার জন্য। এইখানে আমরা দেখতে পাই গত বৎসরে ডিস্ট্রিক্ট কাউন্সিলের জন্য ১ কোটি টাকা বরাদ্দ ছিল, এই বৎসর ১০ কোটি টাকা করা হয়েছে, আগামী বৎসর ১৬ কোটি টাকা করা হয়েছে। টাকার অংক বাড়লেই কি উন্নয়ন বা বিকাশ সম্ভব তা ঠিক নয়। তাহলে ত বলতে পারি ৬ষ্ঠ ৫ম বার্ষিক পরিকল্পনায় ট্রাইবেলদের জন্য কোটি কোটি টাকা খরচ করা হয়েছে, তাহলে ত আমরা বলতে পারি সারা ভারতবর্ষের সমস্ত পিছিয়ে পড়া মানুষের সিড্যুল কাস্ট, সিড্যুল ট্রাইব তাদের আজকে এই অবস্থায় থাকা উচিত নয়। ৬ষ্ঠ পঞ্চ বার্ষিক পরিকল্পনায় সিড্যুল্ড ট্রাইব, সিড্যুল কাস্টদের উন্নয়নখাতে ৫ হাজার কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু অবস্থাটা হয়েছে কি। কারণ এই সমস্ত পরিকল্পনা যাদের জন্য, তাদের জন্য রূপায়িত হয়না সঠিকভাবে। ডিস্ট্রিক্ট কাউন্সিলের টাকা বাড়িয়ে যদি উপজাতিদের উন্নয়ন সম্ভব হত তাহলে এতদিনে অনেক কিছু হয়ে যেত। কিন্তু আমরা কি দেখতে পাই কিছু ১৪-১৫ জন অফিসারের পদ সৃষ্টি করা হয়েছে, আরও কিছু পিওনের পদ সৃষ্ট করা হয়েছে, ১৫-২০টা গাড়ী কিনতে হয়েছে। এইভাবে টাকা খরচ হয়েছে। ডিস্ট্রিক্ট কাউন্সিলের ১০ কোটি টাকা দেওয়া হয়েছে। এই টাকা এস, ডি, ও দেবে বি, ডি, ওকে বি, ডি, ও দেবে প্রধানের হাতে। এইভাবে চলবে। ডিস্ট্রিক্ট কাউন্সিল থাকা না থাকা সমান কথা। আমি বুঝতে পারিনা ডিস্ট্রিক্ট কাউন্সিল থেকে কি লাভ। তারপর রাজ্যপালের ভাষণের পৃষ্ঠা—৮, প্যারা ৩২—এ আছে মাতৃভাষার শিক্ষা দানের জন্য আমাদের সরকার ককবরক ভাষার প্রবর্তন করেছেন। তারা নাকি ১ম ও ২য় শ্রেণীর ককবরক বই ছাপিয়েছে। কিন্তু আমার জানা মতে ১৯৬৫ সন থেকে ককবরক ক্লাস—ওয়ান। টুর বই ছাপানো হয়েছিল। সুখময় বাবুর আমল থেকেই এই বই ছাপা হয়েছে। তবে বামফ্রন্ট সরকার এসে নতুন কি করলেন? এই ৫-৬ বৎসরে একটা বইও তারা বের করতে পারেনি। তারা এখন বলছে যে তৃতীয় শ্রেণীর জন্য বই ছাপানো হচ্ছে। ক্লাস ওয়ান, টুর বই অনেক আগেই বেরিয়ে ছিল, এটা রিপ্রিন্ট করা হয়েছে। তারা এই ৫-৬ বৎসরে একটা টেক্সট বই পর্যন্ত ছাপাতে পারে নাই। তারা আবার একটা উপদেষ্টা কমিটি গঠন করেছেন। তারা বলছেন ছাত্রদের জন্য মাতৃভাষায় যাতে স্কুলে পড়তে পারে তার ব্যবস্থা করছেন।

খুব ভাল কথা। অতি প্রত্যন্ত অঞ্চলে যারা লেখাপড়া জানেনা তারাও চাকমা হরফে লেখতে জানেন। তাদের নিজস্ব একটা স্ক্রীপট্ আছে যা বার্ষিক লিপির অনুরূপ। এখন তাদের উপরে জোর করে চাপিয়ে দেওয়া হচ্ছে যে, তোমরা বাংলা হরফ গ্রহণ কর। কেন, তাদের নিজস্ব হরফ রয়ে গেছে, তাদের কি নিজ ভাষায় শিক্ষার কোন অধিকার নাই? অনুরূপভাবে হালাম ভাষা নিয়েও রাজনীতি শুরু হয়েছে। তাদের হালাম ভাষার উন্নয়নের নামে তাদের উপর মিজো ভাষা চাপিয়ে দেওয়ার প্রচেষ্টা করা হচ্ছে হালাম ভাষা ও মিজো ভাষা যদিও তারা একই শ্রেণীভুক্ত-এর মানুষ তবুও মনে রাখতে হবে যে ত্রিপুরায় সবাই একই জায়গায় থাকলেও তাদের নিজস্ব ভাষার নিকট্যতা দূরে রয়ে গেছে। কাজেই একই ভাষায় তারা শিক্ষা নিতে পারে না। তা ছাড়াও ত্রিপুরা রাজ্যে আরও একটা বিষয় আছে, সেটা হল মণিপুরী। তাদের ভাষা মৈতি খুব উন্নত ভাষা, অথচ মনিপুরের তারা নিজের ভাষায় হায়ার এডু কশন নিতে পারছে। ত্রিপুরাতেও প্রায় ২০,২১ হাজার মণিপুরী রয়ে গেছেন। অথচ তাদের ভাষায় পড়াশুনা করার কোন সুযোগ করা হয়নি। মগ ভাষাও একটা উন্নত ভাষা। ত্রিপুরায় প্রায় ১০,১৫ হাজার মগ আছে। তাদের জন্য রাজ্যপালের ভাষণে শিক্ষার কোন সংস্থান নাই। কাজেই আমাদের বিরোধীদের সমস্ত অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে রাজ্যপালের ভাষণের প্রতি ধন্যবাদ দেওয়ার যে প্রস্তাব রয়েছে তার তীব্র বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয় সদস্যা শ্রীমতী গীতা চৌধুরী।

শ্রীমতী গীতা চৌধুরী ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১৬ই মার্চ এই বিধানসভায় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেটা আমার দৃষ্টিতে অসম্পূর্ণ। কাজেই রাজ্যপালের এই ভাষণকে আমি সমর্থন করতে পারি না কারণ এর মধ্যে ত্রিপুরার জনগণের স্বার্থে যে সব জিনিষ দরকার তার অনেকগুলি আইটেমস এখানে নাই। এখানে প্রথমেই আমি বলতে চাই যে, বামফ্রন্ট সরকার রাজ্যপালের এই ভাষণের মধ্যে কালোবাজারী দমনের জন্য কোন কথা উল্লেখ করেননি। কারণ কালোবাজারী হিসাবে যারা কাজ করছে তারা সকলেই বামফ্রন্ট সরকারের সমর্থক। আমরা দেখেছি প্রধানমন্ত্রী শ্রীমতী গান্ধী যখন কালোবাজারী নিয়ন্ত্রনের জন্য জাতীয় নিরাপত্তা আইন চালু করেন, তখন এই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলেন কালোবাজারী নিয়ন্ত্রণের জন্য জাতীয় নিরাপত্তা আইন আমার এখানে চালু করব না। বা প ভাবে করে কেন্দ্রের হাতে রাজাকে হস্তান্তরিত করা হয়। অথচ কালোবাজারীরা যদি আমাদের এই ত্রিপুরার অগনিত বঞ্চিত, শোষিত শ্রমিক ও মেহনতী মানুষের অন্ন সংস্থানের অন্তরায় হয়, তাহলে আমরা কি করে তাদেরকে রক্ষণাবেক্ষণ করব? কি করে আমরা মুক্তি পাব তাদের হাত থেকে, কি করে আমরা জনগণের মুখে আহার তুলে দেব? এর ফলে ত্রিপুরাতে একটা অচল অবস্থার সৃষ্টি হবে, ত্রিপুরার জনগণ কি করে তা থেকে মুক্তি পাবে তার কোন ব্যবস্থা এখানে রাখা হয়নি।

এই বিধানসভায় আমি একটা প্রশ্ন রেখেছিলাম যে বিগত কিছুদিন আগে আমরা দেখেছি

ছামনু প্রভৃতি এলাকার প্রায় ৬টা গাঁওসভা থেকে আমাদের ত্রিপুরার অধিবাসীরা চলে গেল সেই মিজোরামে। কেন সেখানে তারা চলে গেল? কারণ সেখানকার রেশনশপগুলির চাউল, কেরোসিন কালোবাজারীদের হাতে চলে যায়, ফলে গ্রামবাসীরা কিছুই পায় না। কাজেই রাজ্যপালের এই ভাষণের মধ্যে এইসব কালোবাজারী দমনের জন্য একটা আইটেমস থাকা উচিত ছিল। আর একটা জিনিষ এখানে বলা হয়েছে বন্যার কথা। বন্যা একটা জাতীয় সমস্যা অথচ এখানে রাজ্যপালের ভাষণে এই বন্যা নিয়ন্ত্রণের কোন ব্যবস্থার কথা উল্লেখ নাই। আমরা দেখেছি বিগত দিনে আমাদের এখানে যে বন্যা হয়ে গেছে, গত ১০০ বছরেও এমন বন্যার কথা কেউ বলতে পারবে না। এই বন্যার জন্য আমরা সোনামুড়া সাবডিভিশনে বি, ডি, সিকে বলেছিলাম যে বন্যা দুর্গতদের সাহায্যের জন্য আমরা কেন্দ্রের কাছে প্রচুর পরিমাণে টাকা চাইব এবং প্রয়োজনীয় সেই অর্থ যাতে সুষ্ঠুভাবে আসে তার জন্য প্রচেষ্টা চালাব। কিন্তু বামফ্রন্ট সরকার সেখানে আমাদের একটা কথাও রাখেনি। তাই আমরা বলেছিলাম যে, বন্যা ত্রাণে যে অর্থ কেন্দ্র থেকে এসেছে তা যাতে সুষ্ঠুভাবে বিতরণ করা হয়, জমিতে যে বালু জমেছে তা সরানো প্রভৃতি ধরণের যে কাজ মানে এইভাবে জুমিয়াদের যে ক্ষয়ক্ষতি হয়েছে, তা পূরণ করার জন্য। কিন্তু আমরা দেখেছি তারা তা পারেনি। তখন আমরা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের সঙ্গে দেখা করে বলেছিলাম, অ মা দর এলাকায় বন্যা দুর্গতরা সাহায্য পায়নি, অথচ পাহাড়ের উপরে যেখানে বন্যা হয়নি সেখানের লোক বন্যার সাহায্য পেয়েছে। তখন তিনি বলেছিলেন যে আপনি আমাকে একটা লিষ্ট করে দিন। তখন আমি উপজাতি এলাকা থেকে অনেকগুলি নামের লিষ্ট করে ওনার কাছে দিয়েছিলাম, কিন্তু আজ পর্যন্ত তার কোন সাড়া পাইনি। বি, ডি, ও, অফিস থেকেও কোন সাড়া পাইনি। এইভাবে বন্যার সাহায্য নিয়ে যে দলবাজী চলছে, তার কথাও রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নাই। আমরা দেখেছি, গত দেড় মাস আগে উদয়পুরের অধিবাসীরা মিছিল করে এস, ডি, ও সঙ্গে এস, ডি, ও অফিসে ধরনা দিয়েছিলাম। তারপর গত ডিসেম্বর মাসের বিধানসভায় আমরা দেখেছি আর, এস, পি দলও বিধানসভায় অনুপস্থিত ছিলেন। তাই আমি বলব বন্যার সমস্যা ছাড়াও আমাদের যে খাদ্য সমস্যা তার কথাও রাজ্যপালের ভাষণে নাই। মার্চ মাসের ১৩ তারিখ আমরা কেন্দ্রের মিনিষ্টারের সঙ্গে আলাপ আলোচনা করেছিলাম চাউলের ব্যাপারে তিনি বলেছিলেন যে, প্রত্যেকটা রাজ্যের জন্য সমানভাবে এবং একই পদ্ধতিতে চাউল পাঠানো হয়। তারপর সেই পাঠানো চাউল ধর্মনগর থেকে ট্রাকে করে কালোবাজারীদের হাতে চলে যায়। তার কথা এখানে রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ নাই। তারপর সমবায়ের কথা এখানে বলা হয়েছে। সমবায় ঋণদান প্রতিষ্ঠানগুলিকে এই বছর পুনর্গঠন করা হয়েছে। বর্তমানে রাজ্যে ৫৪টি বৃহদাকার সর্বার্থ সাধক সমবায় সমিতি (ল্যাম্পস) এবং ২১১টি প্রাথমিক কৃষি সমবায় সমিতি (প্যাক্স) আছে। সারা দেশে সমবায় সমিতিগুলি ল্যাম্পস করেছে, কিন্তু এই ল্যাম্পসগুলি জনস্বার্থে কতটা কাজ করছে তার কথা এখানে উল্লেখ নাই।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয়া সদস্যা শেষ করুন।

শ্রীমতী গীতা চৌধুরী ঃ— আর একটু স্যার, এখানে লটারীর ক্ষেত্রে রাজ্য সরকার বলেছেন যে লটারীর সংস্থা থেকে রাজ্যে কিছু রাজস্ব আদায় হতো বটে, কিন্তু এটি সমাজের আয় ও সম্পদের বৈষম্য দূর করার নীতির পরিপন্থী। তাই যদি হয় তাহলে এই বামফ্রন্ট সরকার আসার পরে ত্রিপুরার শহরে যেভাবে মদের দোকান খোলা হয়েছে, তাতে সেটা কি সমাজ বিরোধী কাজ নয়? সব শেষে আমি বলব যে রাজ্যপালের ভাষণের মধ্যে যেভাবে একটার পর একটা আইটেমস আছে তাতে সেগুলি প্রয়োগ করার অর্থ কোথায়, কত টাকা আয় হয় ত্রিপুরা রাজ্যে? সেটা এখানে উল্লেখ নাই। তাই রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীদিবাচন্দ্র রাংখল।

শ্রীদিবাচন্দ্র রাংখল ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এখানে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক যে প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করতে পারছি না। কাজেই তার বিরোধীতা করে আমি সংক্ষিপ্ত বক্তব্য রাখার চেষ্টা করছি। কারণ এখানে রাজ্যপালের যে ভাষণ তা বাস্তবের সম্পূর্ণ পরিপন্থী এবং সম্পূর্ণ রাজনীতিপূর্ণ ভাষণ রেখেছেন। আমরা আশা করেছিলাম ত্রিপুরার জনগণের স্বার্থে তিনি ভাষণ রাখবেন এবং নিরপেক্ষ দৃষ্টিভঙ্গি নিয়ে তা কার্যকরী করার অনুরোধ জানাবেন। আমি ভারপ্রাপ্ত শিক্ষামন্ত্রী মহোদয়কে চেলেঞ্জ করে বলতে চাই সারা ত্রিপুরা রাজ্যের ট্রাইবেল দুর্গম অঞ্চলগুলিতে শিক্ষার ব্যবস্থা অবনতি হচ্ছে এবং শিক্ষা ব্যবস্থার যে অবনতি চলছে তার সম্পর্কে এই সরকার অবগত আছেন। আজকে মাননীয় শিক্ষামন্ত্রী চ্যালেঞ্জ করে বলতে পারবেন কি, যে সমস্ত ত্রিপুরা রাজ্যে উপজাতি দুর্গম অঞ্চলগুলিতে শিক্ষা ব্যবস্থা ঠিকভাবে চলছে। যে কোন ডিপার্টমেন্টের শিক্ষা ব্যবস্থা হউক, সোসিয়েল এডুকেশন হউক আর এডুকেশনই হোক, সবগুলিই সেখানে অচল অবস্থায় রয়ে গেছে। উদাহরণ স্বরূপ বলা যায়, কৈলাশহর সাবডিভিশনে— দামছড়া চৌধুরী পাড়া জে, বি, স্কুল, সেই স্কুলে একটাও স্কুল ঘর নাই. নাইথক কুমার হুজো পাড়া জে বি স্কুল, গোবিন্দ বাড়ী টকারাই পাড়া জে বি স্কুল প্রভৃতি দুর্গত অঞ্চলে যেসব স্কুল আছে সেগুলির প্রত্যেকটাই অকেজো হয়ে আছে। সেখানকার শিক্ষকরা ছামনু বাজারে ক্যাম্প করে আছে। শুধু তাই নয় ধুমাছড়া কাঠালছড়া এবং ছামনু হাই স্কুল, কুলাইছড়া জে বি স্কুল, করাতীছড়া জে বি স্কুল, জামিছড়া জে বি স্কুল. মনিরাম ত্রিপুরা পাড়া জে বি স্কুল, সিন্ধু কুমার জে বি এবং গকুলনগর জে বি স্কুল প্রভৃতি সব কয়টা স্কুলই অচল অবস্থায় রয়ে গেছে, সেখানে ছাত্ররা যদি পড়তে যায় এবং মাস্টার মহাশয়রা যদি পড়াতে আসেন তাহলে বসার জায়গা পায় না। শুধু তাই নয় কমলপুর সাবডিভিশনেও আপনারা দেখুন, চাকমা পাড়া জে বি স্কুল, নেইতুঙ্গল হালাম পাড়া জে বি স্কুল, বাগমারা জে বি স্কুল, বলরাম জে বি স্কুল, লালছেড়ী জে বি স্কুল, হরিণছড়া জে বি স্কুল, হরিমঙ্গল পাড়া জে বি স্কুল. রাজাছড়া রেসিডেন্সিয়েল স্কুল, (উপনগরী

শিকারী বাড়ী ), রাইপাশা জে বি স্কুল এবং কমলাছড়া এবং কুলাই ঘণ্টাছড়া জে বি স্কুল, দলুবাড়ী জে বি স্কুল, কুলাই কলোনী জে বি স্কুল প্রভৃতি স্কুলগুলি অচল অবস্থায় আছে। সারা ত্রিপুরা রাজ্যে আমরা দেখেছি বামফ্রন্ট সরকার বান্তব বর্জিত অগণতান্ত্রিকভাবে কাজ করে জনগণকে ধোকা দিয়ে কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপিয়ে বামফ্রন্ট সরকারের আগামী নির্বাচনকে সুনিশ্চিত করার ষড়যন্ত্র চালাচ্ছে।

বর্তমানে আমরা দেখছি সি, পি, আই, এম দল গ্রামে গঞ্জে সংগঠন করে লুঠতরাজ চালাচ্ছে। আমরা বহুবার এস, পি, র কাছে এপ্লিকেশন করেছি এ ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য কিন্তু এস, পি, সাহেব বললেন, আই, এম ভেরি সরি, -আই হেভ নাথিং টু ডু। এখানে বামফ্রন্ট দলের মন্ত্রীরা ও সদস্যরা যত বড় বড় কথাই বলুননা কেন দুর্গম অঞ্চলে গেলে দেখবেন আজকে সেখানে কি হচ্ছে। আমরা দেখছি বিরোধী দলগুলিকে কোণঠাসা করার জন্য উগ্রপন্থী নাম করে বিরোধী দলের কর্মীদেরকে হয়রাণ করা হচ্ছে। এসব করা হচ্ছে শুধু পঞ্চায়েত নির্বাচনী বৈতরণী পার হবার জন্য। শিক্ষার কথা বলা হয়েছে কিন্তু ত্রিপুরা রাজ্যের যে ভাষা সে ভাষার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। তাই বিরোধী দলগুলি থেকে যে সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরসিক লাল রায়।

শ্রীরসিক লাল রায় :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১৬ই মার্চ মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ এই বিধানসভায় রেখেছেন যে ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেটাকে সম্পূর্ণভাবে বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। আমাদের বিরোধী দলের সদস্যদের থেকে যে ৪১টির মত অ্যামেন্ডমেন্ট এসেছে সেগুলিকে সমর্থন করে বলছি যে, এই অ্যামেন্ডমেন্টগুলি আসার কারণ থেকেই বুঝা যায় যে এই রাজ্যপালের ভাষণ কত ত্রুটিপূর্ণ। এই রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একটি কথারও উল্লেখ নেই। রাজ্যপালের ভাষণে সরকারী কর্মচারীদেরকে ডি, এ, দেওয়ার কোন উল্লেখ নেই। যে সরকারী কর্মচারীদেরকে বামফ্রন্ট সরকার কংগ্রেস আমলে সংগ্রামে নামিয়েছিলেন এটা ওটা পাইয়ে দেবেন বলে আজকে তাদেরকেই আবার ভাওতা দিচ্ছেন। আজকে তাদেরকে বিভ্রান্ত করা হচ্ছে। তাই আমি বলব তাদের ডি, এ, র টাকা তাদেরকে নগদে দেওয়া হউক। তার কারণ, এভাবে টাকা রেখে যাবে কর্মচারীরা আর মৃত্যুর পরে তার ছেলেরা টাকা নিয়ে যাবে এটা কোন কর্মচারী চায়না। আমি ৯টি অ্যামেন্ডমেন্ট এনেছি। আমি দেখেছি প্রকৃত ফ্লাড এফেকটেড যারা তাদেরকে আপনারা কোন সাহায্য দিতে পারেননি। যারা এফেকটেড না তাদেরকে আপনারা সাহায্য দিয়েছেন। আমরা আশা করেছিলাম, রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের এই সকল কারচুপির উল্লেখ থাকবে। আমার কাছে এ ধরণের বহু প্রমাণ আছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে সেগুলি দিয়েছিলাম। রাজ্যপালের ভাষণে আইন-শৃংখলায় কাথ

বলা হয়েছে ভাল শুধু এক্সিডেন্টাল ছাড়া। কিন্তু আমরা জানি, সরকার ইচ্ছাকৃতভাবে আইন-শৃংখলা নষ্ট করছেন। আমার সোনামুড়াতে একজন লোক বামফ্রন্ট সমর্থিত ছিল বিধার দেড় লক্ষ টাকা সরকারী ঋণ পেয়েছিল কিন্তু পরবর্তী সময়ে সি, পি, এম দল ছাড়ার ফলে তার বাগানটা নষ্ট করে দেওয়া হয়েছে। পুলিশ সেখানে নিষ্ক্রিয় ছিল। আজকে আমরা দেখছি, পুলিশের সামনে অনেক কিছুই হচ্ছে, পুলিশ একেবারেই নীরব থাকছে। সেখানে দেশের অবস্থা ভাল, শাসন ব্যবস্থা ভাল বলা হয়েছে। তাহলে আজকে দেশের লোক এই সরকার থেকে কি আশা করতে পারে? আমরা আরেকটি জিনিষ দেখছি এই পঞ্চায়েত নির্বাচনের আগে ওয়ার্ডগুলিকে কেটে ডিক্লারেশন দিয়ে দেওয়া হল আর আপত্তি জানানোর জন্য সময় দেওয়া হল ৯ থেকে ১২ পর্যন্ত। তারমধ্যে ১০,১১ বন্ধও ছিল তাহলে কি করে লোকে আপত্তি জানাবে? তাহলে যে নির্বাচন আমরা করতে চলেছি সে নির্বাচন সুষ্ঠু হবে তা আমরা কি করে আশা করতে পারি? এ ধরণের সরকার কি করে জনসাধারণের কাছে যাবে।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য আপনার সময় শেষ।

শ্রীরসিক লাল রায় :— আমরা দেখেছি যেখানে কংগ্রেসের লোকেরা মার খাচ্ছে সেখানে পুলিশ যাবেনা। কিন্তু যেখানে আপনাদের লোক আছে সেখানে পুলিশকে আপনারা কাজে লাগাচ্ছেন। এসব রাজ্যপালের ভাষণে নেই। কাজেই বিরোধীদের তরফ থেকে যে ৪১টি অ্যামেন্ডমেন্ট এসেছে সেগুলিকে সমর্থন জানিয়ে, ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা।

শ্রী রবীন্দ্র দেববর্মা :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১৬,৩.৮৪ তারিখে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব আনা হয়েছে তাকে বিরোধীতা করে এবং সমস্ত এমেন্ডমেন্টকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি।

এখানে আমি বুঝতে পারিনা কি কারনে রাজ্যপালের ভাষণকে এই ট্রেজারী ব্যঞ্চ এর সদস্যরা এত বগল বাজিয়ে সমর্থন করছেন। এটা খুবই অবাক লাগে যে রাজ্যপালের ভাষণের মধ্যে ত্রিপুরার পিছিয়ে পড়া মানুষ, পিছিয়ে পড়া উপজাতিদের সম্পর্কে অনেক কথাই তুলে ধরা হবে বলে আমরা আশা করেছিলাম। এমনকি ত্রিপুরার বহুদিনের যে বিতর্কিত বিষয়ে ত্রিপুরায় ৬ষ্ঠ তপশিল চালু করা আমরা আশা করেছিলাম যে, সে সম্পর্কে প্রথমেই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হবে। কিন্তু তার কোন উল্লেখই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সুতরাং আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়েই বামফ্রন্ট সরকারের আসল চেহারা ধরা পড়ছে।

আজকে সারা ত্রিপুরা রাজ্যে দ্রব্যমূল্য বাড়ছে কিন্তু তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। বিগত কয়েকদিন আগে উগ্রপন্থীদের হাতে যে পাঁচ জন পুলিশ এবং বি. এস. এফ মারা গেলেন তাদের জন্য কোন গভীর দুঃখ প্রকাশ করে নিহতদের পরিবারের প্রতি

সমবেদনা জ্ঞাপন করেও কোন কথা বলা হয়নি। এই যে এতটা লোক মারা গেলো তার জন্য একটুও দুঃখ হয়না বামফ্রন্ট সরকারের। বরং তারা আরো বেশী খুশী হয়েছেন। আজকে যে কেরোসিনের দাম বাড়ছে, চালের দাম বাড়ছে তার জন্য বামফ্রন্ট সরকারের কোন লক্ষ্য নেই। এর জন্য তারা একটুও প্রতিবাদ করেননি কেন্দ্রিয় সরকারের নিকট।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় সবচেয়ে বেদনাদায়ক হলো সেই রাইমা ভ্যালীর উচ্ছেদকৃত উপজাতি পরিবারদের সম্পর্কে রাজ্যপালের ভাষণের মধ্যে কিছুই নেই। এই রাইমা ভ্যালী উপজাতি পরিবারগুলি যখন উচ্ছেদ হয় তখন বর্তমান মুখ্যমন্ত্রী সে সময়ে বিরোধী নেতা ছিলেন। তিনি সেই উচ্ছেদিকৃত পরিবারকে আশ্বাস দেন যে তারা ক্ষমতায় এলে পরে সেই পরিবারদের পুনরবাসনের ব্যবস্থা করবেন। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সে প্রতিশ্রুতি তারা পালন করেননি। আজকে মুখ্যমন্ত্রী বলেছেন যে এই উচ্ছেদকৃত উপজাতি পরিবারগুলিকে কলোনীতে থাকার ব্যবস্থা করা হবে। হাজার হাজার উচ্ছেদকৃত উপজাতি পরিবার কলোনীতে থাকবে তাদের পুনরবাসনের কোন ব্যবস্থা করা হবে না। এই ব্যাপারে রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই।

আজকে সারা ত্রিপুরা রাজ্যে গ্রামাঞ্চলে-ছামনুতে দারুণভাবে খাদ্যাভাব দেখা দিয়েছে। এই খাদ্যাভাবে বহুলোক অনাহারে প্রান হারিয়েছে। এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রীর গোচরে আনা হলে তিনি বলেন যে তারা নাকি আন্ত্রিক রোগে মারা গিয়েছে। শুধু ছামনু নয় সারা ত্রিপুরা রাজ্যে বিভিন্ন অঞ্চল যেমন রাজধর মালিধর, দলপতি গাঁওসভা সর্বত্র চলেছে ভয়াবহ দুর্ভিক্ষ। পাহাড়ের উপজাতি লোকেরা আজকে ভাতের অভাবে জঙ্গলের আলু খেয়ে কোন রকমে তাদের প্রান ধারন করে আছে। আজকে কেন এত বি, ডি, ও, ঘেরাও হয়, কেন এস, ডি, ও ঘেরাও হয়-তার কারন রাজ্যপালের ভাষণের মধ্যে রাখা হয়নি।

বামফ্রন্ট সরকার ভোটের আগে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন, একটা প্রতিশ্রুতিও পালন করতে আমরা দেখিনি। আজকে ছামনু এলাকায় জঙ্গলের আলুর উপর নির্ভর করে লোককে থাকতে হচ্ছে। এই কথা আজকে আমরা বলতে বাধ্য হচ্ছি। এই জঙ্গলের আলু আগে এক কেজি থেকে দেড় কেজি ওজনের হত। কিন্তু আজকে সেই আলো নিয়ে কাড়াকাড়ি চলছে। আলুগুলি বড় হতে পারছে না। সকলেই সীমা টেনে দিচ্ছে। একজন আর একজনের সীমানায় গিয়ে আলু তুলতে পারবেনা। যেখানে মানুষ অনাহারে রয়েছে, যেখানে আইন শৃঙ্খলা রক্ষা হচ্ছেনা সেখানে এই সরকারের গদি আকড়ে থাকা উচিত বলে আমি মনে করিনা। আজকে জনসাধারণের কাছে তাদের ব্যর্থতার কথা স্বীকার করে বলা উচিত যে আমরা আমাদের প্রতিশ্রুতিমত কাজ করতে পারিনি, আপনাদের জন্য কিছুই করতে পারিনি, আজকে আপনাদের জঙ্গলের আলু খেতে হচ্ছে,-এই কথাটা বলে তাদের পদত্যাগ করা উচিত। আজকে যেখানে মানুষ বাঁশের কুড়ুল এবং লতাপাতার উপর নির্ভর করে থাকতে হচ্ছে, সেখানে তাদের জন্য কিছুই করা হচ্ছেনা, বরং তাদের টিটকারী করা হচ্ছে। মাননীয় স্পীকার, স্যার, আজকে আমি রাজ্যপালের এই ভাষণ সমর্থন করতে পারছিনা বলে দুঃখিত এবং এই ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের

বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রী বসিত আলী।

সৈয়দ বসিত আলী ঃ— মিঃ ডেপুটি স্পীকার, স্যার, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব এসেছে তার আমি বিরোধিতা করছি এবং বলছি যে, এই ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা যায়না।

আজকে যখন মাননীয় রাজ্যপালের ভাষণ আমি পাঠ করি তখন এই বামফ্রন্ট সরকারের সন্তান হারা মা, স্বামীহারা স্ত্রী এবং অন্ন বস্ত্রহীন লক্ষ লক্ষ মানুষের চোখের জল আমার চোখের সামনে ভেসে উঠেছে। তবুও রাজ্যপালকে দিয়ে তাঁরা যে ভাষণ পাঠ করিয়ে নিলেন তাতে আমি হতবাক্ হয়েছি

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমরা সবাই জানি ত্রিপুরার ২২ লক্ষ লোকের মধ্যে প্রায় ৪১ হাজার বিষ্ণুপ্রিয়া সম্প্রদায়ের মনিপুরি লোক আছে। তারা তাদের ঐতিহ্য এবং ভাষা নিয়ে বসবাস করে। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা এইটুকু লক্ষ্য করলাম যে সংবিধানে সমস্ত সম্প্রদায়ের ভাষা এবং সংস্কৃতিকে রক্ষার যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে তার প্রতি তাঁরা শ্রদ্ধা দেখান নি। ত্রিপুরার মনিপুরীদের সংস্কৃতি রক্ষার জন্য রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। সেই কারণে আপনাদের কাছে আমি দাবী রাখছি যে ত্রিপুরার ৪৫ হাজার মনিপুর বিষ্ণুপ্রিয়া এবং মেইতি সম্প্রদায়ের ঐতিহ্যকে রক্ষা করার ব্যবস্থা করা হোক।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, গত ৬ বৎসরে বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের মানুষের জন্য চিকিৎসার সুযোগ বাড়াতে পারেনি। সরকারী হাসপাতালে ঔষধ এবং উপযুক্ত পথ্য এর ব্যবস্থা না থাকায় গরীব রোগীদের বাইরে থেকে ঔষধপত্র কিনতে হয়। মাননীয় রাজ্যপাল যখন উত্তর ত্রিপুরায় যান তখন তিনি সেটা লক্ষ্য করেছেন। কিন্তু রাজ্যপাল মহাশয়ের ভাষণে গ্রামে গঞ্জের মানুষের চিকিৎসার সুযোগের কোন ব্যবস্থার কথা নেই। সেজন্য আমি দুঃখ প্রকাশ করছি।

ত্রিপুরার ২২ লক্ষ মানুষের মধ্যে প্রায় ২।৩ লক্ষ মুসলিম আছে। প্রত্যেকের ধর্ম রক্ষা করা, আমি মনে করি, সংবিধানের মৌলিক অধিকার। সেটা রাজ্যসরকার রক্ষা করতে বাধ্য। সেজন্য মুসলিম সম্প্রদায়ের উন্নতির ব্যবস্থার কথা রাজ্যপালের ভাষণে রাখা উচিত ছিল।

ত্রিপুরা রাজ্য উন্নয়নের জন্য শিল্প প্রসার একান্ত প্রয়োজন। কিন্তু বিগত ৬ বৎসরে গ্রামে গঞ্জে কুটিরশিল্পের কোন উন্নতি হয়নি। সরকার এই ব্যাপারে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন, এটা আমরা লক্ষ্য করছি। আর কেন ব্যর্থ হয়েছেন, সেটাও আমি এখানে তুলে ধরতে চাই, যেমন Report of the Comptroller & Auditor General of India at Page 21 of Chapter II for Industries Department, তাতেই লেখা আছে shortage of clothes, organisational set up, works programme, target and achievement, Delegation of Financial powers, Credit utilisation, construction of building for T I C S, purchase of vehicles and summing-up ইত্যাদিই যথেষ্ট প্রমাণ, যাতে

অর্থের অপচয় হয়েছে, নয় ছয় হয়েছে। কাজেই এই সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ না থাকায়, আমরা, সত্যিই দুঃখ বোধ করছি। কারণ অর্থ অপচয়ের মতো ঘটনাগুলি এড়িয়ে যাওয়া খুবই দুর্ভাগ্যজনক। তাছাড়া রাজ্যের বিভিন্ন অঞ্চলে পানীয় জল সরবরাহ এবং বিদ্যুত সরবরাহের উন্নতির যেটুকু করার প্রয়োজন ছিল, সেটুকু করা হয়নি, ফলে রাজ্যের বিভিন্ন অঞ্চলে গ্রীষ্ম আসতে না আসতেই পানীয় জলের ভীষণ অভাব দেখা দেয়, অথচ রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখই আমরা দেখতে পাচ্ছি না, যা খুবই দুঃখের। তারপরে রাজ্যের সাধারণ মানুষের উন্নয়নের জন্য যে সমস্ত রাস্তাঘাটের প্রয়োজন আমি অবশ্য বলছি না যে, কিছু হয়নি, কিন্তু যে পরিমাণে হওয়ার দরকার ছিল, তা হয়নি। ফলে গ্রাম ত্রিপুরায় উন্নতি ভীষণভাবে ব্যাহত হচ্ছে। আমরা আশা করে ছিলাম, যে এই সম্পর্কে রাজ্যপালের ভাষণে বিশেষ উল্লেখ থাকবে, কিন্তু তা না দেখে আমরা মর্মাহত। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, গত ৬ বছরে বামফ্রন্টের রাজত্বকালে কর্মচারীদের নীতিহীন বদলীর ফলে আদালতে মামলার সংখ্যা উল্লেখযোগ্য ভাবে বেড়ে গিয়েছে তার একটা হিসাব আমি এখানে দিতে পারি। সেটা হচ্ছে যে ১৯৭৮ সাল থেকে শুরু করে ৩১শে ডিসেম্বর ১৯৮০ সাল পর্যন্ত মোট ৫৯৫২ টি মামলা সরকারের বিরুদ্ধে আদালতে বিচারাধীন আছে। তার মধ্যে ২, ৮২১টি মামলা পরিচালনার জন্য সরকারকে ১ লক্ষ ৫৮ হাজার টাকা খরচ করতে হয়েছে। কাজেই বাকী যে মামলাগুলি রয়েছে, সেগুলির পরিচালনার জন্য আরও কত টাকা সরকারকে খরচ করতে হবে, সেটা এক্ষুনি আমি বলতে পারছিনা, তবে তার অংক যে খুব কম হবে, তা মনে করার কোন কারণ নাই। অর্থাৎ এভাবে সাধারণ কর্মচারীদিগকে সরকার মামলার দিকে ঠেলে দিচ্ছে শুধুমাত্র হয়রানি করার জন্য এর পিছনে অন্য কোন উদ্দেশ্য আছে বলে আমরা মনে করিনা। কাজেই এভাবে সরকারী টাকার অপচয় করার জন্য আমরা গভীরভাবে দুঃখিত, কারণ এই ধরনের অপচয় কোন সময়ে ত্রিপুরাবাসীর স্বার্থের অনুকূল হতে পারেনা। অতএব রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন, তার বিরোধীতা করে আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ— মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য সমর চৌধুরী মহোদয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব পেশ করেছেন, আমি তার তীব্র বিরোধীতা করছি। কারণ রাজ্যপালের এই ভাষণ জনস্বার্থেই ব্যর্থ নয় বরং বাস্তবেও ব্যর্থ। এই ভাষণের বয়ানে আমি যতটুকু লক্ষ্য করেছি, তাতে দেখতে পাচ্ছি যে, তার শতকরা ৯০ ভাগই অসত্য, তার সবই বামফ্রন্ট সরকারের রাজনৈতিক বক্তব্য, অর্থাত তাদের দলের বক্তব্য ছাড়া এর মধ্যে আর কিছুই নেই। তাঁর ভাষণের ৪ নং প্যারাতে উল্লেখ করা হয়েছে যে, বিগত বছরে রাজ্যের আইন শৃংখলার বিশেষ উন্নতি হয়েছে। মাননীয় স্পীকার, স্যার, এটা যে কত অসত্য বক্তব্য, তা ত্রিপুরা রাজ্যের প্রতিটি মানুষ জানে। স্যার, আজকে যেখানে ত্রিপুরা রাজ্যে প্রতি দিনই একটি করে খুন হচ্ছে, ডাকাতি হচ্ছে সোনামুড়া এলাকাতে গরু চুরি হচ্ছে, বাজার পুড়ানো

হচ্ছে, স্কুল ঘর পুড়ানো হচ্ছে, এগুলি কি রাজ্যের আইন শৃঙ্খলার মধ্যে পড়েনা ? অবশ্য এগুলি যদি আইন শৃঙ্খলার মধ্যে না পড়ে, তা হলে এটা অন্য কথা, কারণ এটাই হয়তো এই রাজ্যে বামফ্রন্ট সরকারের সব চেয়ে কৃতিত্ব যে খুন ডাকাতি, চুরি এগুলি আইন শৃঙ্খলার মধ্যে পড়ে না, অন্তত আমরা মাননীয় রাজ্যপালের ভাষণে এগুলির কোন উল্লেখই দেখতে পাচ্ছি না। মাননীয় স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় এই হাউসে তাঁর ভাষণ দেওয়ার আগে মার্চ মাসের যে কয়দিন অতিবাহিত হল, সেই কয়েকদিন ত্রিপুরা রাজ্যের বিভিন্ন প্রান্তে যে সমস্ত খুন, ডাকাতি, চুরি এবং ঘরবাড়ী পুড়ানোর ঘটনা ঘটে গেছে, সেগুলি আমি এখানে তুলে ধরতে চাই। যেমন, কালাছড়া বাজারে দুইজন নিহত হয়েছেন উগ্রপন্থীদের আক্রমনে, ৮ই মার্চ তারিখে দাল্লাবাড়ীতে পুলিশের এসকর্টের উপর উগ্রপন্থীদের আক্রমনে মোট ৫ জন মারা গিয়েছে, তাতে তিন জন পুলিশ একজন ওভারসিয়ার ও একজন ড্রাইভারও রয়েছে। কাজেই এই রাজ্যে প্রতি দিনই এক একটি করে খুন ডাকাতির ঘটনা ঘটে চলেছে, অথচ রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে যে এই এই রাজ্যের আইন শৃঙ্খলার যথেষ্ট উন্নতি হয়েছে এবং উগ্রপন্থীদের আক্রমনও কিছুটা কমে এসেছে, এটা যে কত অসত্য, তা রাজ্যের বিভিন্ন প্রান্তে যে সব ঘটনা ঘটছে, তার থেকে অতি সহজে প্রমাণিত হয়। শুধু কি তাই, রাজ্যের বিভিন্ন অঞ্চলে যেখানে বাংলাদেশ বর্ডার রয়েছে, সেখানে তো গরু পাচার করার ঘটনা নিত্যদিনের। স্যার, আজকে আমরা ত্রিপুরা রাজ্যে বামফ্রন্টের গত ছয় বছরের রাজত্বে যে পরিস্থিতির মধ্যে আছি, তা আর কোথাও আছে বলে আমার জানা নাই। এমন কি আগরতলা শহরের বুকে বেলা ১১টার সময়ে মানুষ খুন হয়ে যাচ্ছে, তাও প্রকাশ্য দিবালোকে আর গ্রামাঞ্চলেও সেই একই অবস্থা চলছে। এখন প্রশ্ন হতে পারে, যে এগুলি কারা করছেন আমি বলতে চাই, এই সমস্ত কাজই বামফ্রন্টের লোকেরা করছেন, বিশেষ একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে। কাজেই এই সমস্তগুলি যদি আইন শৃঙ্খলার মধ্যে পড়ে, তাহলে সেজন্য বামফ্রন্টই দায়ী থাকবেন, অন্য কেউ নয়। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে যে, তারা এই সমস্ত খুন, ডাকাতিগুলিকে আইন শৃঙ্খলার মধ্যে আনতে চাননা, অন্ততঃ রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন, তার থেকে আমরা এটা স্পষ্ট করে বুঝতে পারছি। মাননীয় স্পীকার, স্যার, আমরা আরও লক্ষ্য করছি যে, সরকার উগ্রপন্থীদের আত্মসমর্পন নিয়ে অনেক গর্ব করছেন, তারা বিনন্দ জমাতিয়ার নেতৃত্বে উগ্রপন্থীরা আত্মসমর্পণ করছেন বলে বলছেন। কিন্তু সেই বিনন্দ জমাতিয়ার দলে কত জন লোক আছে ? আমি বলব যে, তার দলে মাত্র ১৬ জন লোক আছে বেশী নেই। অথচ তার মাধ্যমে বিরোধী দলের অনেক লোককে ভয় ভীতি দেখিয়ে, লোভ দেখিয়ে সেই বিনন্দের মাধ্যমে আত্মসমর্পন করাচ্ছেন সরকারের কাছে, বামফ্রন্টের কাছে। আর যারা আত্মসমর্পন করবে তাদেরই উগ্রপন্থী নাম দেওয়া হবে। এই উগ্রপন্থীদের মধ্যে দুইজন মহিলা, এমন কি একজন মুসলমানও আছে। অর্থাৎ বিনন্দ জমাতিয়ার মাধ্যমে যারা বামফ্রন্টের কাছে আত্মসমর্পন করবে, তাদের উগ্রপন্থী

নাম দিয়ে কিছু আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা করবে, আর সরকার এভাবেই উগ্রপন্থীদের মোকাবিলা করছেন। স্যার, এই সব থেকে এটা স্পষ্টই প্রমানিত হচ্ছে যে উগ্রপন্থীর নাম করে জুমিয়াদের উন্নয়নের টাকা এবং অন্যান্য উন্নয়ন খাতে যে টাকা বরাদ্দ করা আছে, সেই সমস্ত টাকা সরকার একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বিলি বন্টন করার একটা ব্যবস্থা করেছেন মাত্র, এটাকে সরকারী অর্থের অপচয় ছাড়া আর কিছু বলা যায়না। কাজেই এতে রাজ্যবাসীর আনন্দিত হওয়ারও কোন কারণ নাই। রাজ্যবাসীকে এই পরিস্থিতির মধ্যে অত্যন্ত উদ্বেগের মধ্যে দিন কাটাতে হচ্ছে, এটা হচ্ছে বাস্তব সত্য। তাছাড়া বলা হচ্ছে যে অনুপ্রবেশ ঠেকানোর জন্য আরও সিকিউরিটি ফোর্সের দরকার। এটা সত্য যে, বাংলাদেশের সংগে ত্রিপুরা রাজ্যের যেখানেই সীমান্ত আছে, সেখান দিয়ে অনুপ্রবেশ ঘটছে শুধু মাত্র চট্টগ্রাম এলাকা দিয়ে অনুপ্রবেশ ঘটছে তা নয়। চট্টগ্রামে যে সব উপজাতিরা রয়েছে, তারা নিজেরাই সেখানে বেঁচে থাকার জন্য সরকারী সৈন্যবাহিনীর সংগে লড়াই চালিয়ে যাচ্ছে। কাজেই সেই এলাকা দিয়ে উপজাতিদের ত্রিপুরা রাজ্যে অনুপ্রবেশ করার কোন কারণই থাকতে পারেনা। অথচ রাজ্যপালের ভাষণে এই সম্পর্কিত যা উল্লেখ করা হয়েছে, তা অত্যন্ত উদ্দেশ্যমূলক।

যে সমস্ত কথা মাননীয় রাজ্যপালের ভাষণে জনস্বার্থ বিম্বিত করা হয়েছে সেজন্যই আমরা বিরোধী দলের মাননীয় সদস্যরা যে সমস্ত সংশোধনী প্রস্তাব এনেছেন সেগুলিকে আমি সমর্থন জানাচ্ছি। এবং এইগুলি শুধু প্রস্তাব নয় এইগুলি ত্রিপুরার জনসাধারনের দাবী সেই দাবীগুলিই আমরা প্রস্তাবাকারে এনেছি সংশোধনী হিসাবে এবং যদি বামফ্রন্ট সরকারের ত্রিপুরার জনগণের কল্যাণের জন্য বিন্দুমাত্র ইচ্ছা থাকে তাহলে সেই প্রস্তাবগুলি সমর্থন করবেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য মনোরঞ্জন মজুমদার—মাননীয় সদস্য আপনার বক্তব্য ৫ মিনিটের মধ্যে শেষ করবেন।

শ্রী মনোরঞ্জন মজুমদার : — মাননীয় স্পীকার স্যার, বিরোধী পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে সেগুলিকে সমর্থন জানিয়ে এবং মাননীয় সদস্য সমর চৌধুরী কর্তৃক আনীত ধন্যবাদ সূচক প্রস্তাবের বিরোধীতা জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। স্যার এই যে মাননীয় রাজ্যপালের ভাষণ এই ভাষণের মধ্য কৃষি, বনায়ন ইত্যাদির উন্নতির কথা বলা হয়েছে। কিন্তু প্রশ্ন হল, যে টাকা খরচ করাটাই উদ্দেশ্য না ত্রিপুরার কল্যাণ করাটাই আমাদের উদ্দেশ্য না টাকা খরচা করাই আমাদের উদ্দেশ্য। এখন যদি টাকা খরচ করাই উদ্দেশ্য হয় তাহলে আমাদের বলার কিছু নাই। এই টাকা খরচের বিভিন্ন দিক আছে সেই সব দিকে যদি আমরা লক্ষ্য করি তাহলে আমরা দেখতে পাই যে উপজাতি কল্যাণ দপ্তরে ১০ লাখ টাকা তছরূপ হয়েছে, তেমনি ভাবে আমরা দেখতে পাই যে শিক্ষা বিভাগে কল্যানপুর ইন্সপেক্টারেটে ৬০ লাখ টাকা তছরূপ করা হয়েছে। এটাই আমরা দেখছি—তাহলে এই ভাবে যদি টাকা খরচা করাটাই উদ্দেশ্য হয় তাহলে আমাদের বলার কিছু নাই। শিক্ষা সম্পর্কে বলা হয়েছে অনেকগুলি প্রাইমারী স্কুলকে সিনিয়ার বেসিক স্কুলে উন্নীত করা হয়েছে, অনেক সিনিয়ারকে হাই স্কুলে উন্নীত

করা হয়েছে এবং হাই স্কুলকে হায়ার সেকেন্ডারী স্কুলে পরিণত করা হয়েছে। কিন্তু কতগুলি স্কুল খোললেই যদি শিক্ষার উন্নতি করা হয়ে গেছে বলা হয় তাহলে বলার কিছু থাকেনা। কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? আমরা দেখছি যে, কিছু পাঠ্য পুস্তক নির্দিষ্ট কিছু শিক্ষক আছে তাদের নামে ছাপিয়ে বাজারে ছেড়ে দেওয়া হচ্ছে তার ফল আজকে আমরা প্রত্যক্ষ করছি আজকে আমরা দেখতে পাচ্ছি, পরীক্ষা ভণ্ডুল হচ্ছে। অর্থাৎ শিক্ষার ক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি করা হচ্ছে এটাই আজকে আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি। এখানে আরও বলা হয়েছে যে ত্রিপুরার ছেলে মেয়েরা খেলাধুলায় খুব নাম করেছে। এটা খুবই আনন্দের কথা যে ত্রিপুরার ছেলে মেয়েরা সর্বভারতীয় প্রতিযোগীতায় নিজেদের শ্রেষ্ঠত্ব প্রতিষ্ঠিত করতে পেরেছে। কিন্তু তার সঙ্গে এটাও লক্ষ্য করছি যে সেই সব ছেলে মেয়েদের আরও যাতে বৃহত্ত জগতে নিজেদের প্রতিষ্ঠিত করতে পারে এবং তারা নৈতিক ভাবে আরও উন্নতি লাভ করতে পারে তার জন্য কোন প্রচেষ্টা এই সরকার তরফ থেকে দেখতে পাচ্ছি না। মাননীয় স্পীকার স্যার, এখানে আমাদের মাননীয় রাজ্যপালের ভাষণে আর একটা জিনিষ আমরা লক্ষ্য করছি সেটি হচ্ছে—তিনি ঘোষণা করেছেন যে, রাজ্য লটারী গুটিয়ে নেওয়ার জন্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন। তিনি আরও ঘোষণা করেছেন যে, এই সংস্থা থেকে কিছু রাজস্বআদায় হত বটে, কিন্তু এটি সমাজের আয় ও সম্পদের বৈষম্য দূর করার নীতির পরিপন্থী বিধায় সরকার এই সংস্থাটি গুটিয়ে নেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন। কিন্তু আসল ব্যাপার হচ্ছে এই সংস্থার মধ্যে অনেক কেলেংকারীর ঘটনা চাপা দেওয়ার জন্যই সরকার এটাকে গুটিয়ে নিচ্ছেন এটাই আমার ধারণা। এছাড়া মাননীয় রাজ্যপাল আইন শৃঙ্খলার সম্পর্কে বলেছেন, এটা সরকারের নিয়ন্ত্রণে আছে। কিন্তু আমরা বাস্তবে কি দেখছি? আমরা আজকে দেখতে পাচ্ছি ফরেস্টার খুন হচ্ছে বি, এস, এফ, খুন হচ্ছে পুলিশ খুন হচ্ছে, এইগুলিই যদি আইন শৃঙ্খলা নিয়ন্ত্রণে থাকার দৃষ্টান্ত হয়ে থাকে তাহলে আমাদের কিছু বলার থাকে না কিন্তু আজকে বাস্তবে দেখতে পাচ্ছি, ত্রিপুরার সর্বত্র উগ্রপন্থীদের খুন সন্ত্রাস চলছে এবং রাজ্য সরকার বেটে লিয়ানের পর বেটেলিয়ান বি, এস, এফ, এনেও তাদের দমন করতে পারছেন না। আসলে এই সব উগ্রপন্থীদের দমন করার সরকারের আদৌ মানসিকতা আছে কি না আমার সন্দেহ রয়েছে চোখ রাঙ্গানি চগুমা দিয়ে আসল সমস্যার সমাধান হয় না, সমস্যার সমাধান করতে হলে নীতি টা পাল্টানো দরকার। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার— মাননীয় সদস্য ধীরেন্দ্র দেবনাথ,—মাননীয় সদস্য ৫ মিনিটের মধ্যে আপনার বক্তব্য শেষ করবেন।

শ্রী ধীরেন্দ্র দেবনাথ :— মাননীয় স্পীকার স্যার, গত ১৬ই মার্চ ১৯৮৪ইং তারিখে বিধান সভার প্রথম দিনে আমাদের মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের বিরোধীতা করে দু'চার কথা বক্তব্য রাখছি। কারণ মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটি বামফ্রন্ট সরকার গত ৫ বছর অর্থাৎ আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর থেকে তুলসীপাতায় যে সব ঘটনা সেই সব ঘটনার কথাই তিনি তাঁর ভাষণে উল্লেখ করেছেন। কারণ আমরা জানি যে, এই ভাষণ

তিনি নিজে তৈরী করেন না এবং এই ধন্যবাদ সূচক প্রস্তাবও যদি আমাদের মাননীয় সদস্য সমর চৌধুরী না আনতেন তাহলে আমার মনে হয় ত্রিপুরা রাজ্যের জনসাধারণ তাঁদের গত ৬ বছরের বঞ্চনার আসল চিত্র এটাকে দেখতে পেতেন। কিন্তু আজকে আমরা এই ভাষণে কি দেখতে পাচ্ছি? এই ভাষণে আইন শৃংখলার প্রশ্নে পাঞ্জাব ও হরিয়ানার কথা উল্লেখ করা হয়েছে—যে রাজ্য সরকার নিজের ঘরকে রক্ষা করতে পারে না সেই রাজ্য সরকার অন্য রাজ্যের সমালোচনা করছেন কি করে? আশ্চর্য্যের কথা, গত ৬ বছরে ত্রিপুরা রাজ্যে কতগুলি নর হত্যা হয়ে গেল, তারপর আমরা আরও লক্ষ্য করছি আজকে এখানে সি, আর, পি, খুন হচ্ছে, কাল সেখানে পুলিশ খুন হচ্ছে বি, এস, এফ খুন হচ্ছে থানা লুঠ হচ্ছে। আমাদের সিদাই থানা লুঠ হয়েছে, নোওয়া গাও পুলিশ ফাঁড়ি আক্রান্ত হয়েছে, এখন শহর এলাকাতে ছড়িয়ে পড়েছে উগ্রপন্থী হামলা। এই যে ঘটনা বামফ্রন্ট সরকার চালিয়ে যাচ্ছে তার হাত থেকে যেমন ত্রিপুরার জনসাধারণ রেহাই পাচ্ছে না আপনারাও পাবেন না। আপনারা সতর্ক হোন। ত্রিপুরা রাজ্যে এই বামফ্রন্ট সরকারের প্রশাসন যে পরিস্থিতির সৃষ্টি করেছে তাতে মানুষের মানসিকতা নষ্ট হয়ে যাচ্ছে। মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, শিক্ষার নীতির কথা। ক্লাশ ওয়ান থেকে থ্রি পর্যন্ত স্কুলের ছেলেমেয়েদের পড়াশুনা করতে হবে না, পরীক্ষা দিতে হবে না। তাহলে কি হবে? যখন ওরা ক্লাশ ফোরে উঠবে তখন তারা অ, আ, লিখতে পারবে না। মন্ত্রী এম, এল, এ এবং ত্রিপুরার গরীব মানুষের ছেলেমেয়েরা ও বাদ যাবে না। এভাবে শিক্ষাকে ধ্বংস করা হচ্ছে, এভাবে শিক্ষার উন্নতি হতে পারে না। এই সরকার মিড-ডে মিল চালু করেছেন। তার ফলে আমরা কি দেখছি? ছোট ছোট ছেলে মেয়েরা স্কুলে যায়, খেয়ে চলে আসে। মাষ্টার মশায়রা স্কুলে বসতে পারেন না, ঘর নাই, চা খেয়ে চলে আসেন। সদর ওয়েষ্টে আমাদের শিক্ষা মন্ত্রী গিয়েছিলেন। তিনি সেখানে কয়জন কর্মচারীকে দেখেছেন? আরেকটা ব্যাপার পঞ্চায়েতকে এই সরকার উন্নত করছেন? পঞ্চায়েত মন্ত্রী একখান পদ্ধতি এইবার রচনা করেছেন সেটা হল মেম্বাররা প্রধানকে নির্বাচিত করবেন। জনসাধারণকে দরখাস্ত দেওয়ার জন্য বলেছিলেন তিন দিনের সময় দিয়ে ১০ | ১১ | ১২। সেটা করার জন্য দায়িত্ব দেওয়া হয়েছে ব্লক অফিসকে। ফলে জনসাধারণ এক দিনের সময়ও পাচ্ছে না। তাছাড়া ওয়ার্ডগুলিকে তাদের নিজেদের সুবিধা মত বাড়িয়ে বসিয়ে নিচ্ছে। কাজেই আমাদের যে সমস্ত সংশোধনী প্রস্তাব এই ভাষণের উপর আনা হয়েছে সেগুলিকে আমি সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— শ্রীসুধীর রঞ্জন মজুমদার।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের নিজস্ব ভাষণ বলে যে ভাষণ এই সভায় উত্থাপিত করা হয়েছে সেটা আমি মনে করি রাজ্যপালের নিজস্ব ভাষণ নয়। এই ভাষণ সরকার তৈরী করেছেন। রাজ্যপালের ভাষণে কি থাকা উচিত? সেখানে থাকবে দেশের মানুষের কথা, দেশের সমস্যার কথা এবং সেই সমস্যা সরকার কিভাবে মোকাবিলা

করছেন সেই কথা। কিন্তু এ ভাষণ রাজ্যপালের নিজস্ব ভাষণ নয়। এটা একটা প্রচার পত্র মাত্র। কাজেই এই ভাষণকে কি করে ধন্যবাদ জানাই ? কি করে সেটাকে সমর্থন করি ? এই ভাষণের প্রথম প্যারাতেই বলা হয়েছে, আণবিক যুদ্ধের কথা। কিন্তু এখন বিশ্বে কি চলছে ? এক দিকে রাশিয়া আরেক দিকে আমেরিকা। প্রত্যেকে চেষ্টা করছে কে কত বেশী পৃথিবীকে গ্রাস করতে পারবে। তারই মহড়া চলছে, সেই জন্যই আণবিকের প্রশ্ন এসেছে। কিন্তু অন্য দিকে ভারতের ভূমিকা কি ? সেটা কেন এই ভাষণে নেই ? নন্‌অ্যালাইমেন্ট মোভমেন্ট। যেখানে ভারত পৃথিবীর অধিকাংশ দেশের নেতৃত্ব দিচ্ছে। এই গত সম্মেলন হয়ে গেল দিল্লীতে, সেখানে পৃথিবীর বিভিন্ন দেশ থেকে নেতারা এসেছেন এবং সেখানে ভারতের একমাত্র বক্তব্য ছিল আণবিক যুদ্ধের দ্বারা শান্তি আসতে পারে না, শান্তির মাধ্যমেই বিশ্বের সমস্যার সমাধানের এক মাত্র পথ। কিন্তু এই সম্পর্কে কোন কথা এই ভাষণে নেই। দ্বিতীয় প্যারায় বলা হয়েছে পাঞ্জাব ও হরিয়ানার কথা। কিন্তু কলিকাতা সম্মেলনে এই সি. পি. এম পার্টি তো তার বিরুদ্ধে কিছু বলে নি। এই আকালিরা সংবিধান পুড়াল সেই সম্পর্কে তো এই পার্টি কিছু বলে নি। আসলে বিচ্ছিন্নতাবাদকে ওরাই উস্কানী দিচ্ছে।

একদিকে তারা বিচ্ছিন্নতাবাদীকে প্রশ্রয় দিচ্ছে অন্য দিকে বলছে, বিচ্ছিন্নতাবাদ, বিচ্ছিন্নতাবাদ বিচ্ছিন্নতাবাদ। এই কথা বলে অতি সুকৌশলে সে দিক থেকে দৃষ্টি ফিরিয়ে দেবার জন্য এই সব কথা বলছে। মাননীয় স্পীকার স্যার, এইখানে মাননীয় রাজ্যপালের ভাষণে অত্যন্ত গর্ব করে বলা হচ্ছে, রাজ্যের উগ্রপন্থী হামলা অনেকাংশে দূর করা হয়েছে। কিন্তু আমি কয়েকটি ঘটনার কথা উল্লেখ করছি। অনন্ত দেববর্মা, তথাকথিত স্বাধীন ত্রিপুরার স্বরাষ্ট্রমন্ত্রী পত্র দিয়েছিলেন এই ত্রিপুরার মুখ্যমন্ত্রীকে ২৬শে জানুয়ারী খালিস্থানের পোষ্টার দিয়ে স্বাধীন ত্রিপুরার ঘোষণা করেছে। ফেব্রুয়ারী উগ্রপন্থীদের হাতে ৭জন বি এস, এফ, খুন হলেন। ৭ই মার্চ কাংকা বাড়ীতে একটি গাড়ী আক্রান্ত হয়ে তিনজন পুলিশ সহ ৫জন প্রাণ হারাল। তাদের মরদেহে মালা দিতে গিয়ে রাজ্যের মুখ্যমন্ত্রী কি রকম অভিনন্দন পেয়েছিলেন তা আমরা কাগজে পড়ে দেখেছি। মাননীয় স্পীকার স্যার, আমি এখানে যে অ্যামেন্ডমেন্ট এনেছি এবং বিরোধী দলের তরফ থেকে যে সমস্ত অ্যামেন্ডম্যান্ট আনা হয়েছে তার সবগুলিকে সমর্থন জানাচ্ছি এবং মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহাশয় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন এই সব কারণে আমি তা সমর্থন করতে পারছি না। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

শ্রীরবীন্দ্র দেববর্মা :— মিঃ স্পীকার স্যার, এখানে আমার একটু বক্তব্য আছে। কিছু ক্ষণ আগে মাননীয় স্পীকার এখানে রুলিং দিয়েছেন, কেহ শ্লোগান দিতে পারবে না। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণের শেষে শ্লোগান আছে, এটার অর্থ আমার কাছে পরিস্কার হয় নাই।

শ্রীনৃপেন চক্রবর্তী :— আপনারা নিয়ম মানতে চাইলে মানতে পারেন।

মিঃ স্পীকার :— এটা প্রথম সেসানেই বলে দেওয়া হয়েছে, এই শ্লোগান কোন সদস্য

এখানে বলতে পারবেন না।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ— জয়হিন্দ ন্যাশনাল শ্লোগান। ন্যাশনাল শ্লোগান যদি গভর্ণর দিতে পারেন, তাহলে মেম্বারদের দিতে আপত্তি কেন? গতবারে মাননীয় মুখ্যমন্ত্রীও ইনক্লাব জিন্দাবাদ বলেছিলেন।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীজওহর সাহা। মাননীয় সদস্য, আপনি পাঁচ মিনিটের মধ্যে আপনার বক্তব্য শেষ করবেন।

শ্রীজওহর সাহা ঃ— মিঃ স্পীকার স্যার, গত ১৬,৩,৮৪ ইং মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, তার উপর ধন্যবাদসূচক যে প্রস্তাব মাননীয় সদস্য সমরবাবু এনেছেন আমি কতগুলো কারণে এই প্রস্তাবের বিরোধীতা করছি। মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে রাজ্যের উগ্রপন্থী দমন সম্পর্কে অভিনন্দন জানান হয়েছে। কিন্তু মিঃ স্পীকার স্যার, আমি এখানে এই বিষয়ে কয়েকটি বিষয় হাউসের সামনে তুলে ধরছি, যাতে পরিস্কার হবে মাননীয় রাজ্যপালের ভাষণে যা স্থির করে দেন রাজ্য মন্ত্রীসভা—শাসক দল, যা মাননীয় রাজ্যপাল তোতাপাখীকে যেমন হরে কৃষ্ণ হরে রাম মুখস্ত করানো হয় এইভাবে পড়ে যান রাজ্য মন্ত্রীসভার কুকীর্তিগুলিকে ঢেকে রেখে কৌশলে পাশ কাটিয়ে নিয়ে যাওয়া হয়। আমরা দেখছি, রাজ্যপালের ভাষণে ঠিক তাই হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিগত বছরে নির্বাচনের প্রাক্‌কালে উত্তর ত্রিপুরায় সি, আর, পি, এক্‌টি গাড়ীতে উগ্রপন্থীর হামলায় ৪জন নিহত হয়েছিল। ছামনুতে একজন পুলিশ নিহত হয়েছিল। এছাড়াও কয়েকটি ঘটনা ঘটেছিল তখনকার সময়ে। এই মনু থানার আক্রমনের পরিপ্রেক্ষিতে যে ডিউটি অফিসার ছিলেন তাকে কাজের গাফিলতির জন্য সাময়িক সাসপেন্ড করা হয়েছিল। কিন্তু পরবর্তী সময়ে যখন দেখা গেল, এই অফিসার শাসক দলের সমর্থক তখন তাকে শুধু কাজেই নিয়োগ করা হয়নি, প্রমোশনও দেওয়া হয়েছে। তাকে যে শাস্তি দেওয়া হয়েছিল তা লোক দেখানো ব্যাপার ছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিনন্দ জমাতিয়ার আত্মসমর্পণের ঘটনাকে আমরা যেমন অভিনন্দন জানিয়েছিলাম ঠিক তেমনি অভিনন্দন জানিয়েছিলেন সরকার পক্ষ। কিন্তু আজকে কি হচ্ছে? বামফ্রন্ট যেভাবে উগ্রপন্থীকে পোষণ করছেন, যেভাবে উগ্রপন্থীদের অর্থ দিয়ে সাহায্য করার চেষ্টা হচ্ছে তাতে কি হচ্ছে তা তুলে ধরছি। ফার্ষ্ট ফেব্রুয়ারী, ৮৩ ইং একজন বি, এস, এফ, অ্যাসিষ্টেন্ট কমান্ডর সহ ৭জন বি, এস, এফ খুন হয় উগ্রপন্থীর হামলায়। ৭ই ফেব্রুয়ারী গন্ডাছড়ায় এক্‌টি গাড়ী আক্রমনের ফলে ৫জন নিহত হয় পুলিশ কর্মী সহ। গতকাল যে ঘটনা ঘটেছে তাও খুব একটা উপেক্ষা করার বিষয় নয়। তাছাড়া বিভিন্ন জায়গায় বিভিন্ন বাজার লুট করা হচ্ছে। জায়গায় জায়গায় গণতান্ত্রিক লোকদের হত্যা করা হচ্ছে। গত ১৮ই ফেব্রুয়ারী ১জন লোককে হত্যা করা হয়েছে অমরপুরে।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য আপনার সময় শেষ।

শ্রীজওহর সাহা ঃ— আমাকে ২ মিনিট সময় দিন স্যার।

মিঃ স্পীকার ঃ— আপনি এক মিনিটের মধ্যে শেষ করুন।

শ্রীজওহর সাহা ঃ— বিভিন্ন জায়গায় কংগ্রেস (আই) কর্মীকে হত্যা করা হচ্ছে। উত্তর ত্রিপুরায় ৩জন ফরেষ্টারকে খুন করা হয়েছে। এই রকমভাবে বিভিন্ন স্থানে আক্রমন করা হচ্ছে। কিন্তু রাজ্যপালের ভাষণে এই সমস্ত ঘটনার কোন উল্লেখ নাই। কাজে কাজেই বিরোধী পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী এসেছে সেগুলিকে সমর্থন করে মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় রাজ্যপালের ভাষণের উপর রেখেছেন তার বিরোধীতা করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি সাথে সাথে এও বলতে চাই, ত্রিপুরায় বর্তমানে চিকিৎসার কি অব্যবস্থা চলছে। কর্মচারীদের ডি, এ, সম্পর্কে বলতে চাই, জমা টাকা না তোলার জন্য অতি সুকৌশলে এড়িয়ে যাওয়া হয়েছে। এ কি গণতান্ত্রিক সরকারের কাজ? এই সরকারের দ্বারা ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের কোন কাজ হবে না। কাজে কাজেই এই প্রস্তাবের সমর্থন না করে বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— আমি মাননীয় মন্ত্রী শ্রীযোগেশ চক্রবর্তী মহোদয়কে উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি।

শ্রীযোগেশ চক্রবর্তী ঃ— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের অভিভাষণের উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভিভাষণে ভারতবর্ষের উত্তর-পূর্বাঞ্চলে সাম্রাজ্যবাদী চক্রান্তের কথা উল্লেখ করে গভীর উদ্বেগ প্রকাশ করেছেন এবং তা খুবই বাস্তব। সাম্প্রদায়িক বিচ্ছিন্নতাবাদ ও ধনিক গোষ্ঠীর প্রত্যক্ষ ও পরোক্ষ মদতে জাতীয় সংহতিকে বিপন্ন করে তুলছে এও বাস্তব সত্য। দেশের অভ্যন্তরে ধনবাদী ও পুঁজিবাদীরা পিছিয়ে পড়া গরীব মানুষের কাঁধে যে কর চাপিয়ে দিচ্ছে তা পুঁজিবাদীদের স্বার্থে। আজকে এই বিভেদকামী শক্তিগুলিকে প্রতিরোধ করে গণতন্ত্রকে রক্ষা করা এবং গণতান্ত্রিক শক্তিগুলি ঐক্যবদ্ধ হয়ে দেশকে রক্ষা ও শক্তিশালী করার জন্য আহ্বান জানিয়ে মাননীয় রাজ্যপাল সময়োপযোগী কর্তব্য সম্পাদন করেছেন বলে আমি মনে করি। আমার পার্টি আর, এস, পি, র পক্ষ থেকে এবং বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন সেটাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে বলছি ত্রিপুরাবাসীর জীবনযাত্রার মান উন্নয়নে বামফ্রন্ট সরকার যে সকল কল্যাণমূলক কাজে ব্রতী হয়েছেন তা রাজ্যপালের ভাষণে পরিস্ফুট হয়েছে তজ্জন্য আমি মাননীয় রাজ্যপাল মহোদয় ও মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে অভিনন্দন জানিয়ে প্রস্তাবক সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— আমি মাননীয় মন্ত্রী শ্রীঅভিরাম দেববর্মা মহোদয়কে উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি।

শ্রীঅভিরাম দেববর্মা ঃ— মিঃ স্পীকার স্যার, গত ১৬ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই বিধানসভায় উপস্থাপন করেছিলেন এবং মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন সেটাকে আমি সমর্থন করছি এবং মাননীয়

বিরোধী দলের সদস্যরা যেসব সংশোধনী প্রস্তাব এখানে এনেছেন সেগুলির বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল মহোদয় গত এক বছরে বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে ত্রিপুরাবাসীর কল্যাণের জন্য যে বিপুল কর্মযজ্ঞের আয়োজন করেছিলেন, তাঁর অভিভাষণে তিনি পরিস্কারভাবে তুলে ধরেন এবং আগামী বছরেও বামফ্রন্ট সরকার ত্রিপুরাবাসীর কল্যাণার্থে কি করবেন তাও তিনি তুলে ধরেন। বামফ্রন্ট সরকার ত্রিপুরাবাসীর জন্য গত এক বছরে যে কাজগুলি করতে চেষ্টা করেছেন তা সদিচ্ছার সঙ্গেই করতে চেষ্টা করেছেন। রাজ্যে বহুমুখী সমস্যা আছে এবং এ সমস্যাগুলি কিভাবে সমাধান করা যায় সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে তাও তিনি তাঁর ভাষণে তুলে ধরেছেন। আমি মাননীয় রাজ্যপালের এই অভিভাষণকে সামনে রেখে মাননীয় বিরোধী দলের সদস্যরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেগুলি সম্পর্কে কিছু বক্তব্য রাখছি। মাননীয় সদস্য বুদ্ধবাবু ৬ষ্ঠ তপশীল সম্পর্কে একটা সংশোধনী এনেছেন। স্যার, এই ৬ষ্ঠ তপশীলের দাবী নিয়ে শুধু বিধানসভায়ই নয়, সমগ্র রাজ্যের মধ্যে অনেক আন্দোলন হয়েছে এবং আমার পার্টি মার্কসবাদী কমিউনিস্ট এবং বামফ্রন্ট সরকার নিরলসভাবে দীর্ঘদিন ধরে ত্রিপুরার উপজাতি জনগণের স্বার্থ তথা ত্রিপুরাবাসীর স্বার্থে সংবিধানগতভাবে ৬ষ্ঠ তপশীল ত্রিপুরা রাজ্যে চালু করার জন্য অনেক লড়াই করেছে। ইদানিং কালেও ৯ই ডিসেম্বর সমগ্র রাজ্যে একদিনের জন্য ত্রিপুরা বন্ধ হয়ে গেছে, ১৩ দফা দাবীর ভিত্তিতে। সেই ১৩ দফা দাবীর মধ্যে ৬ষ্ঠ তপশীলও অন্যতম একটা দাবী ছিল। দলমত নির্বিশেষে ত্রিপুরার সকল স্তরের লোকই এই দাবীকে সমর্থন জানিয়েছিলেন। গত অধিবেশনেও এই ৬ষ্ঠ তপশীলের দাবীর পরিপ্রেক্ষিতে ১ লক্ষ স্বাক্ষর সম্বলিত একটি দরখাস্ত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর কাছে পাঠানো হয়েছিল। এই এক লক্ষ জনসাধারণের মধ্যে শুধু উপজাতিই নয় ত্রিপুরার প্রতিটি স্তরের লোকই ত্রিপুরার ৬ষ্ঠ তপশীল চালু করার জন্য স্বাক্ষর করেছিলেন। স্যার, এই বিধানসভায়ও ত্রিপুরায় ৬ষ্ঠ তপশীল চালু করার জন্য একাধিকবার প্রস্তাব এসেছে এবং সে প্রস্তাবগুলি পাশও হয়েছে সর্বসম্মতিক্রমে এবং প্রস্তাবগুলি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোও হয়েছিল। আজকে যারা এখানে ৬ষ্ঠ তপশীলের কথা বলছেন তাদেরকে আমি জিজ্ঞাসা করতে চাই—যারা নিজেদেরকে উপজাতি দরদী বলে ভাবছেন, আসলে তারা ততটা উপজাতি দরদী নয়। আসলে একটু বেশী অগ্রসর হয়ে মেকী দরদী সাজতে চেষ্টা করেছেন। আমরা দেখেছি, বিধানসভায় উনারা আসেন এবং ৬ষ্ঠ তপশীলের দাবী তুলেন, কিন্তু ৬ষ্ঠ তপশীল আদায়ের জন্য যাদের সঙ্গে উনাদের প্রেম প্রীতি আছে সে দিকে তাকিয়ে দেখলেই হয়। স্যার, গত বছর প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছেন যে ৬ষ্ঠ তপশীল দাবীর ব্যাপারে এই রাজ্যে বিরোধী দলগুলি সহ সবাই একমত, সরকারও সমর্থন করছেন, কিন্তু আমি আমার দলের লোকদেরকে বুঝাতে পারছি না।' আমি নিজেও ৬ষ্ঠ তপশীলকে সমর্থন করছি, কিন্তু দলের লোকদের কনভিন্স করতে পারছি না বলে ৬ষ্ঠ তপশীল দিতে পারছি না।' আমি সদস্য বন্ধুদের জিজ্ঞাসা করতে চাই, যাদের সঙ্গে আপনাদের

প্রেম-প্রীতি, যাদেরকে অবলম্বন করে আপনারা ৬ষ্ঠ তপশীলের স্বপ্ন দেখেন, ত্রিপুরায় ৬ লক্ষ উপজাতির মুক্তির স্বপ্ন দেখেন, উপজাতিদের উন্নতি যারা চায় না, তাদের সঙ্গে শ্রীমতী ইন্দিরা গান্ধীর আঁচল ধরে কি ৬ষ্ঠ তপশীল আনতে পারবেন? আপনাদের লজ্জা হওয়া উচিৎ। বামফ্রন্ট সরকার উপজাতিদের শিক্ষার জন্য স্কুল নির্মাণ করে দিচ্ছেন, সেখানে তারা বলছেন, শিক্ষা নেই, সব শেষ। আমি বলতে চাই, বামফ্রন্ট সরকার ৬ বৎসর ধরে এ রাজ্যকে শাসন করছে। কিন্তু গত তিন দশক ধরে যারা এ রাজ্যকে শাসন করে আসছিল, তারা উপজাতি এলাকায় একটা হাইস্কুল নির্মান করেছে এমন নজীর দেখাতে পারবেন কি? আজকে উপজাতি ছাত্ররা সেই স্কুলে পড়াশুনা করছে। মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে বলেছেন এ বছর প্রাথমিক স্তরে শিশুদের সংখ্যা ৩ লক্ষ ৬০ হাজার হবে, যার মধ্যে স্বশাসিত জেলা পরিষদ অঞ্চলে এ সংখ্যা হবে প্রায় ৯৫ হাজার। মাননীয় সদস্য রবীন্দ্র বাবু উনার ভাষণে বলেছেন ডম্বুরে যারা উচ্ছেদ হয়েছেন তাদের জন্য উনার চোখের জল ডম্বুরের প্রবাহের মতই বয়ে যাচ্ছে। এই ডম্বুর থেকে যারা উচ্ছেদ হয়েছেন তার মধ্যে ৮০৬টি উপজাতি পরিবার যারা জোত, জমির মালিক, তাদেরকে ক্ষতি পূরণ দেওয়া হয়েছে। ৩৭৮টি তপশীলি পরিবার যারা জোত জমির মালিক তাদেরকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

এ ছাড়া ৬৫১০ টাকা স্কীমে ১১৮৩টি উপজাতি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে এবং ১৭৩টি তপশীলি পরিবারকে ১০০০ টাকার স্কীমে পুনর্বাসন দেওয়া হয়েছে। এছাড়া ১৯৮০ সালে আবার দরখাস্তের আহ্বান করলে যারা পারনি তাদের জন্য সেই দরখাস্ত আহ্বান করার পর ২৭৩টি উপজাতি পরিবার থেকে দরখাস্ত পাওয়া গেছে এবং ১টি তপশীলি পরিবার থেকে দরখাস্ত পাওয়া গেছে। ২৫ জন উপজাতি পরিবারকে সাহায্য দেওয়া হয়েছে ৬৫১০ স্কীমে। এই সব দরখাস্ত পরীক্ষা-নিরীক্ষার পর ৪৭টি উপজাতি পরিবার এবং ৬টি তপশীলি জাতি পরিবার সাহায্য পাওয়ার উপযুক্ত বিবেচিত হয়েছে। মাননীয় সদস্য শ্রী শ্যামাচরন ত্রিপুরা বলেছেন যাঁরা নাকি পুনর্বাসন পাচ্ছেন না "মায়া কান্না" এই মায়া কান্না এখানে নয়, পথে গিয়ে কাঁদুন। মাননীয় সদস্য বলেছেন ১৯৬০ সাল থেকে রেষ্টোরেশনের দাবী তাঁরা পান নি, ১৯৬৯ সাল থেকে দিচ্ছে। ওরা বলছেন, আজকে এই হাউসের মধ্যে দেওয়া হচ্ছে না কোন জমি। কিন্তু আমি বলতে চাই ১৯৮৩ সালের ৩১শে মার্চ পর্যন্ত উপকৃত হয়েছে ২৭৪৪টি পরিবার এবং ৩০৮৮ ৫৮ পরিবারকে জমি ফেরৎ দেওয়া হয়েছে। আমি পরিস্কার করে বলছি, ওয়েষ্ট ডিষ্ট্রিকে ১০১৩·৩৬ একর জমি ফেরৎ দেওয়া হয়েছে ১১২৪টি পরিবারকে, নর্থ ডিষ্ট্রিকে ১৮৫৩ একর জমি ফেরৎ দেওয়া হয়েছে ৭৮৫টি পরিবারকে, সাউথ ডিষ্ট্রিকে ১৫২২·৩৩ একর জমি ফেরৎ দেওয়া হয়েছে ৮১৩টি পরিবারকে। কিন্তু মাননীয় বিরোধী সদস্যরা বলছেন সুখময় বাবুর আমলে নাকি এই আইন পাশ করেছিলেন। তাহলে তো সব কিছুর মালিক সুখময় বাবুই। মাননীয় সদস্যকে আমি বলতে চাই, সুখময় বাবু যতদিন ছিলেন তখন কার্যকরী হয় নি কেন? এটা এই বামফ্রন্ট সরকারের আমলে হয়েছে। যে সমস্ত বাঙ্গালী জমি ফেরৎ দিয়েছে সেই সমস্ত বাঙ্গালী মালিকদের ৮০০ টাকা থেকে ৮, ০০০ টাকা পর্যন্ত তাদের ক্ষতিপূরণ এবং চাষাবাদ করার

জন্য সাহায্য দিয়েছেন। যে সমস্ত উপজাতি কৃষক জমি ফেরৎ পেয়েছে তাদের হালের বলদ কেনার জন্য এবং বীজ ধান কেনার জন্য ১, ০০০ হাজার টাকা পর্যন্ত ব্যবস্থা করেছেন। কাজেই মাননীয় অধ্যক্ষ স্যার, বামফ্রন্ট সরকারের দরদ আছে বলেই এবং ত্রিপুরা রাজ্যের জনসাধারণকে ভালবাসেন বলেই জাতি-উপজাতির বিচার না করেই সবাইকে সাহায্য করেন। কারণ এই রাজ্যে উভয় অংশের মানুষ বাস করে। জাতি-উপজাতি এই রাজ্যে সকলেই সকলের বন্ধু এবং সবাই পরস্পরের কাঁধে কাঁধ মিলিয়ে বেচে থাকতে চায় কাজেই মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মাকে দেখা যাচ্ছে অনেকখানি অগ্রসর হয়েছেন কারণ তিনি বলছেন গন্ডাছড়ার নাকি ভীষণ দুর্ভিক্ষ লেগেছে কারন উপজাতিরা নাকি বনের আলু খেয়ে জীবন ধারণ করছে, উপজাতিরা না খেয়ে মরে যাচ্ছে এবং বনের আলু নিয়ে নাকি কাড়াকাড়ি লেগে গেছে। আমি জিজ্ঞাসা করতে চাই, ১৯৭১, ৭২, ৭৩ সালে যখন এই রাজ্যে খরা হয়েছিল সমগ্র ত্রিপুরায় সে দিনের কথা কেন তুলেন না? কিন্তু আজকে ত্রিপুরা রাজ্যে ৭৬ লক্ষ ম্যানডেইজ তৈরী করে ঐ সমস্ত এলাকার মানুষ যাতে ১২ মাস কাজ করতে পারে তার ব্যবস্থা করা হয়েছে সেখানকার মানুষ যাতে অনাহারের মধ্যে দিন কাটাতে না হয়। হয়তো ঠিক মতো কাজ নাও হতে পারে বা কোন কারণে এক দিনের জন্য কাজ নাও হতে পারে তার জন্য সেখানকার মানুষ আর অনাহারে মারা যাবে না। আপনারা উপজাতি বন্ধুরা সেই ৩০ বছরের কথা কেন বলেন না? আর আপনাদের মধ্যে যারা মহাজন রয়েছেন, জমির মালিক রয়েছেন আপনারা কি করেছেন? সেই উপজাতিদের জমি দখল নিয়ে, তাদের কাছে টাকা সুদে দিয়ে এবং উপজাতিদের রক্ত নিংড়ে নিয়ে আজকে আপনারা ফুলে ফেঁপে উঠছেন। আর আজকে আপনারাই বড় বড় কথা বলছেন?

মিঃ স্পীকার ঃ— মাননীয় মন্ত্রী আপনার বক্তব্য শেষ করুন।

শ্রীঅভিরাম দেববর্মা ঃ— ১৬,৩,৮৪ ইং সালে মাননীয় রাজ্যপাল ত্রিপুরা রাজ্যের সার্বিক অবস্থার দিকে লক্ষ্য রেখে এবং বামফ্রন্ট সরকার আগামী এক বছরে কি কি করবেন তার একটা পূর্ণাঙ্গ রূপরেখা রেখে যে বাজেট পেশ করেছেন এবং এই বাজেটের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী এনেছেন সে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— মাননীয় মন্ত্রী শ্রীঅনিল সরকার।

শ্রীঅনিল সরকার ঃ— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণ সম্পর্কে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। রাজ্যপালের ভাষণের বিরোধীতা করতে গিয়ে বিরোধী দলের জনৈক সদস্য বলেছেন যে শিল্পের কোন উন্নতি হয়নি এবং ডি, আই, জি, সম্পর্কেও বক্তব্য রেখেছেন। আমি প্রসঙ্গত বলতে চাই যে, মাননীয় রাজ্যপাল বলেছেন এই রাজ্যে শিল্প-এর বিকাশ হতে পারে এবং তার দ্বারা কর্ম সংস্থান হতে পারে। গত ৬ বছরে আমরা অনেক অসুবিধা এবং অনেক কায়েমী স্বার্থের চক্রান্ত-এর মধ্যেও কিছু কিছু কাজকর্ম করবার চেষ্টা করেছি। আমাদের রাজ্যে

এখনও ৮০ হাজার বেকার রয়ে গেছে এবং সারা ভারতবর্ষে যেখানে ২ কোটি ৪০ লক্ষ বেকার আছে সেখানে সমাজ ব্যবস্থার পরিবর্তন না হলে এটা বড় কঠিন।

তবুও অল্প সময়ের মধ্যে আমরা যেসব কাজ করেছি বলতে পারি যে শিল্প দপ্তর সম্প্রসারণ করা হয়েছে। আমরা গত ৬ বৎসরে ১৭২টি নতুন শিল্প ইউনিট করেছি। তাতে ৭ হাজার ৫০০ লোকের কাজের ব্যবস্থা করা হয়েছে। সেখানে পার্ট টাইম কর্মীও আছেন, আবার সর্বক্ষণের জন্যও কর্মী আছেন। আমরা ৭৯০টি সংস্থাকে ব্যাংক থেকে ৫ কোটি ৪১ লক্ষ টাকা ঋণ পাইয়ে দিয়েছি। যার মধ্য দিয়ে এই ইউনিটগুলি চলছে। আমরা স্ব-নির্ভর কর্ম প্রকল্পের মধ্যে প্রতিদিন ইন্টারভিউ নেওয়া হচ্ছে, তাদের নাম বিভিন্ন ব্যাংকে পাঠিয়েছি শিল্প ঋণ দেবার জন্য। আমরা আজ পর্যন্ত বলতে পারি ১ হাজার ৮১জনকে শিল্প ঋণ পাইয়ে দেবার জন্য আমরা ব্যাংকে রিকমেন্ড করেছি। সেগুলি শিল্প হিসাবে বেরিয়ে এলে পরে সেখানে ৩ হাজার বেকারের কাজ হতে পারে। আমরা এর মধ্যে দুঃস্থ মহিলাদের জন্য যাদের হাতে কোন কাজ নেই সামান্য সেলাই কাজ জানে, আমরা তাদের জন্য ইন্দ্রনগরে সেলাই ইউনিট খুলেছি। তাদের মাসিক রোজগার ২৫০ টাকা থেকে ৪০০ টাকা। ১ লক্ষ ২০ হাজার টাকার কাপড় চোপড় সেখানে প্রডাকশান হচ্ছে। বিভিন্ন বিপননের মাধ্যমে আমরা তা বিক্রী করছি। তাঁতীরা ভীষণ দুঃস্থ ছিল। আমরা তাদেরকে এক জায়গায় নিয়ে যেতে পেরেছি। বলা যায় আড়াই হাজার তাঁতীকে তাদের কাপড় বস্ত্র ইত্যাদি উৎপাদন করার জন্য একটা ব্যবস্থা করে দিয়েছি। এই কাপড়গুলি ত্রিপুরা উইভারস অ্যাপেক্স ও ত্রিপুরা হ্যান্ডলুম কর্পোরেশানের মাধ্যমে সারা দেশের মধ্যে বিক্রী করি। মৎস্য চাষী যারা তাদের মধ্যে ১০ হাজার মৎস্যজীবিকে আমরা গত ৬ বৎসরে জালের সুতা দিয়েছি। তাদের পার্ট টাইম ওয়ার্কারও আছেন সর্বক্ষণের জন্যও আছেন। পাছড়া স্কীম আছে তাদের মধ্যে ৩ হাজার উপজাতি মাকে আমরা যুক্ত করতে পেরেছি। তাছাড়া ৬০ হাজার পাছড়া তারা তৈরী করেছে পাছড়ার কাপড় দিয়ে স্কুলগুলির আসন দেবার ব্যবস্থা করেছি। অলরেডী ৫০-৬০ হাজার আসনের ব্যবস্থা হয়ে গেছে। রেশম শিল্পে আমরা ১ হাজার ৯৫ জনের কাজ দিতে পেরেছি। পার্ট টাইম কাজ করে রেশমের গুটি সংগ্রহ করে। এর মধ্যে সাড়ে ১২ হাজার মিটার রেশম বস্ত্র উৎপাদন করেছে। তারপর ইট ভাট্টার মধ্যে আমরা সাড়ে চার হাজার লোককে কাজ দিতে পেরেছি। চা বাগানে ২৭৬ জন কর্মী কাজ করে। কমলাসাগরে একটি চা বাগান হয়েছে ৫০০ একর জমি নিয়ে, আর একটা হয়েছে পেচারথলে সেখানে ৩ হাজার একর জায়গা নিয়ে হয়েছে। তাতে আমরা ২৭৬ জনকে কাজ দিতে পেরেছি। এই ছাড়া যে সমস্ত কো-অপারেটিভের মাধ্যমে চা বাগান করা হয়েছে তাতে ৭০১ জনের কাজ দিতে পেরেছি। যেসব চা বাগান বন্ধ হয়েছিল সেগুলি নতুন করে শ্রমিকরা এগুলি চালাচ্ছে। তারপর আমরা এরমধ্যে ৪০ একর জায়গা নিয়ে ইন্ডাষ্ট্রিয়েল ডেভেলপমেন্ট অ্যাসটেট করেছি। সেখানে ডাইরেক্টলি ইন ডাইরেক্টলি ১০০ জনের কাজের ব্যবস্থা করতে পেরেছি। সেখানে ১২টা ইউনিট করার কথা তাদের ঘরবাড়ী তৈরী

করে কাজ শুরু হবে, অলরেডি ৬টা প্রডাকশানের কাজ শুরু করে দিয়েছি। তারপর হ্যাণ্ডি-ক্র্যাফ্‌ট সেখানে ৩০টা সংগঠনের মাধ্যমে ৯৬১ জনের কাজের ব্যবস্থা করতে পেরেছি। সেখানে বাঁশ বেতের প্রডাকশান হয়। জুটমিলে ২ হাজার কর্মচারী সেখানে কাজ করে। সেখান থেকে আমরা পাট পাই। সেখানে ১৯-২০ টনের মত পাট উৎপন্ন হয়। আসামে একটি জুট মিল ছিল, আসামের কংগ্রেস সরকার তা বন্ধ করে দিয়েছে। খাদি কম শিল্পে ডাইরেক্‌টলি, ইন ডাইরেক্‌টলি ১০ হাজার মানুষকে কাজ দিয়েছি। চর্ম শিল্পে আমরা ১৬১ জনকে কাজ দিয়েছি। এইভাবে আমরা গত ৬ বৎসরে প্রত্যক্ষ ও পরোক্ষ ভাবে ৫১ হাজার ৯৬৬ জনকে পার্ট টাইম বা সর্বক্ষণের কর্মী হিসাবে কাজের ব্যবস্থা করতে পেরেছি। এর সবটাই বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর। সেখানে বলতে পারি বিভিন্ন ব্যাংক থেকে আমরা ১৭ কোটি টাকা বিভিন্ন শিল্পোদ্যোগে পাইয়ে দিয়েছি। কাজেই শিল্প বিকাশ লাভ করেনি এই তথ্যটা সঠিক নয়। কাগজ কল আমরা চেয়েছি, কিন্তু কোন সাড়া পাইনি, চটকল চেয়েছি, সাড়া পাইনি। ত্রিপুরার স্বার্থে, লক্ষ লক্ষ মানুষের স্বার্থে ত্রিপুরার ৮২ হাজার রেজিস্ট্রিকৃত বেকার যারা আছে তাদেরকে কাজ পাইয়ে দেওয়ার জন্য বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন তা গত ৩০ বৎসরে কংগ্রেস শাসন করেও তা পারেনি। গত ৩০ বৎসরে তারা শিল্পের জন্য ৫০ লক্ষ টাকা ঋণ নিয়েছিল কিন্তু তা নোটিশে এসে বন্ধ গিয়েছে। কোন কাজ হয়নি। কাজেই ত্রিপুরার এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যে শিল্পের প্রসার হয়েছে বা যে শিল্পোদ্যোগ দেখা দিয়েছে তা গত ৩০ বৎসরে হয়েছিল কি? মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করি। আর প্রসংগত আমি আর একটি কথা বলতে চাই বুদ্ধ দেববর্মা বলেছেন ত্রিপুরাতে ৬ষ্ঠ তপশীল নেই কেন? এইজন্য দুঃখিত। এই ত কিছুদিন আগে চড়িলাম নির্বাচনের সময় নগেন বাবু বলেছিলেন কংগ্রেস আই কে জিতিয়ে দেওয়া হলে পরে ৬ষ্ঠ তপশীল পাওয়া যাবে। কংগ্রেস (আই) যদি জেতে, তাহলে আমাদের ৬ষ্ঠ তপশীল পাইয়ে দেবে। এটা বুদ্ধের ব্যাপার নয়, আপোষের ব্যাপার। কেন্দ্রে ইন্দিরা গান্ধী আছে অর্থাৎ কংগ্রেস আই এর সরকার আছে। কিন্তু কংগ্রেস ত জিতল আজ পর্যন্ত ৬ষ্ঠ তপশীল পাওয়া গেল না। এই ত কিছুদিন আগে কংগ্রেসের শতবর্ষ পূর্তি উপলক্ষ্যে কলকাতাতে সম্মেলন হয়ে গেল। তাতে নর্থ ইষ্টার্ণ রিজিওনের কংগ্রেসী সদস্যরা যোগদান করেছিলেন তার মধ্যে আমাদের কিছু সদস্যও ঐখানে গিয়েছিলেন। কিন্তু তাদের সঙ্গে যাদের গাঁট বাঁধা সেই উপজাতি যুব সমিতি তাদের ৬ষ্ঠ তপশীলের যে দাবী, কই সেখানে ত তারা একবারও তুললেন না। সেজন্য কি আপনারা দুঃখিত নন? আর বামফ্রন্ট সরকার ২ বার ৬ষ্ঠ তপশীলের জন্য প্রস্তাব এনেছিল। প্রথমবার ওরা মৌন। দ্বিতীয়বারে যখন প্রস্তাব আনা হল ওরা চেয়ার ছোড়াছুড়ি করে একটা গণ্ডগোল বাঁধিয়ে হাউস ছেড়ে চলে গেল। এই হচ্ছে তাদের অবস্থা। এখন আসুন কার কত বুকের বল আছে যৌথ উদ্যোগ নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ রাখুন ৬ষ্ঠ তপশীলের জন্য। বিধানসভায় প্রমাণ হোক কার কতটুকু বুকে বল আছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ—মাননীয় মুখ্যমন্ত্রী।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি খুবই বিস্মিত ও দুঃখিত যে, আজকের এই আন্তর্জাতিক পরিস্থিতিতে এই অঞ্চলে সাম্রাজ্যবাদ কিভাবে সক্রিয় হয়েছে, বিরোধী দলের নেতারা, আমি ঠিক বলতে পারব না যে কতজন তারা বক্তব্য রেখেছেন, কারও বক্তব্যের মধ্যে সেটা উল্লিখিত হল না। আমরা তো ৪, ৫ দিক থেকে ঘেরা বাংলাদেশে, সেই বাংলাদেশের মধ্যে কি হচ্ছে। আজকে মার্কিন সাম্রাজ্যবাদকে যারা দেখতে পায় না তারা প্রত্যক্ষভাবেই হোক আর পরোক্ষভাবেই হোক মার্কিন সাম্রাজ্যবাদের কালো ভূমিকা পালন করছে। (সুধীর মজুমদার ঃ—আমরা জবাব দিয়েছি) মাননীয় সদস্য বলছেন যে, জবাব দিয়েছেন। মাননীয় সদস্য মুড়ি আর মুরগীকে সমানভাবে বিচার করার চেষ্টা করছেন। তিনি সোভিয়েত ইউনিয়নের সঙ্গে মার্কিন সাম্রাজ্যবাদকে সমকক্ষ করেছেন। ওর নিজের দলের নীতিকেও সে সমর্থন করছেন না। যদি তাই হত তাহলে পরে ইন্দিরা গান্ধী সোভিয়েত ইউনিয়নের তার বন্ধুত্বকে আরও গভীর করার চেষ্টা করত না। কাজেই মুড়ি আর মুরগীকে একসঙ্গে নেওয়া যায় না। মাননীয় সদস্য নিজের দলের বিরুদ্ধে বক্তব্য রেখেছেন। মাননীয় স্পীকার স্যার, আর একটা ব্যাপার হচ্ছে ওরা কি কংগ্রেস (ই) কি উপজাতি যুব সমিতি. ওরা মনে করেছেন যে ত্রিপুরা একটি স্বাধীন রাষ্ট্র এখনো হয়নি, হয়তো ওরা চেষ্টা করবে করার জন্য। কিন্তু আমি লক্ষ্য করেছি, সমস্ত কংগ্রেস (ই)র বক্তৃতার মধ্যে ভারতবর্ষের একটা অংশের কথা ওরা চিন্তা করছে না। মাথার মধ্যে বিষ ফোঁড়া হয়েছে, তা শরীরেতো কিছু হয়নি, কারণ সেই মাথা হচ্ছে ঐ দিল্লী তাতে হয়েছে বিষ ফোঁড়া, ত্রিপুরার তারজন্য ব্যথা হবে কেন? এইটা বিচ্ছিন্নতাবাদী মনোভাব। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এইটাকেই বিচ্ছিন্নতাবাদ বলে। আজকে সমগ্র ভারতবর্ষ কিসের মধ্যে যাচ্ছে? প্রচন্ড সংকটের মধ্যে যাচ্ছে। একদিকে জিনিষপত্রের দাম বাড়ছে অন্যদিকে বেকারী বাড়ছে. আর একদিক থেকে সমগ্র দেশটাকে টুকরো টুকরো করছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি অবাক হয়ে গেলাম এরজন্য সারা ভারতবর্ষে তোলপাড় হয়ে যাচ্ছে, সমস্ত ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষ বলছে যে কেন্দ্র রাজ্য পুনর্বিন্যাস গঠন করতে হবে। কেন্দ্রে শ্রীমতি ইন্দিরা গান্ধী তারজন্য একটা সর্বদলীয় সংগঠন করেছেন। অথচ আশ্চর্য্য হয়ে গেলাম যে বিরোধী দলের একজন মেম্বারও বললেননি যে, কেন্দ্র রাজ্যের মধ্যে সম্পর্ক ঠিক হয়েছিল, কেন্দ্রের স্বার্থেই সম্পর্কের পুনর্বিন্যাস করে। কংগ্রেস (ই) সদস্যদের আমি সাবধান করে দিচ্ছি, আজকের কাগজে দেখবেন মেঘালয়ে কিভাবে ধ্বংস নেমেছে, এর কারণ কি, কারণ হচ্ছে, সমগ্র অঞ্চলকে যেভাবে কেন্দ্র বঞ্চিত করেছে তার সমস্ত অধিকার থেকে, তার সমস্ত অর্থনৈতিক অধিকার থেকে। কাজেই কংগ্রেসের একটা ঘাসও জন্মায়নি ঐ এলাকার মধ্যে. টি.ইউ.জে.এস এর নেতারা সব নাচছে, কিন্তু তাদেরও আজকে গাটছাড়া বাঁধতে হচ্ছে, কাজেই এই ঘটনা থেকে শিক্ষা নিতে হবে।

(নয়েজ—ফ্রম দা অপজিশান বেঞ্চ)

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—তাহলে আপনারাই বলুন।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্যগণ, আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে তাঁর বক্তব্য বলতে দেবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, টি, ইউ, জে, এস-এর সদস্যদের বোঝা উচিত যে, কংগ্রেসের একটা ঘাসও সমগ্র ট্রাইবেল এরিয়াতে এখন পর্যন্ত গজায়নি। সমগ্র ভারতবর্ষের কোথায়ও আজকে কংগ্রেসের একটা ঘাসও জন্মায়নি। বিভিন্ন জায়গার তাদের লোকরা আজকে আনন্দমার্গেদের সঙ্গে যাচ্ছে বঞ্চিত হয়ে, কোথায়ও নকশালের সঙ্গে যাচ্ছে বঞ্চিত হয়েছে বলে। আজকে আমার এখান থেকে যদি কেউ বাংলাদেশে চলে যায়, তাহলে বলতে হবে কেন যাচ্ছে, না ঐ টি, এন, ভি করতে যাচ্ছে। তাদের শিক্ষা গ্রহণ করা উচিত। মাননীয় স্পীকার স্যার আজকে আমরা কি দেখছি, আমরা দেখছি, খুব বেশী কথা বলা হয়েছে টি, এন, ভি ও উগ্রপন্থীদের সম্পর্কে। আজকে আসামে একটা অংশের মানুষ যারা আত্ম সমর্পন করেছে, এর ফলে সমগ্র বিরোধী দলের আক্রমন আজকে নগেন্দ্রবাবু। একটা নিন্দা করল না কেউ। বিরোধী দলের নেতাদের কাছ থেকে একটা নিন্দা শুনলাম না। সমস্ত বিরোধী দলের সদস্যদের সমগ্র আক্রমন চলেছে বামফ্রন্ট সরকারের উপর। মাননীয় স্পীকার স্যার, কয়েকদিন আগে আমাদের প্রতিবেশী বাংলাদেশ সেখানকার জেনারেল এরশাদ একটা বিদেশী পত্রিকায় একটা বিবৃতি দিয়েছেন, বিবৃতিতে তিনি বলেছেন পশ্চিমবঙ্গ ও ত্রিপুরার দুইটি সরকার নাকি তাকে সেখান থেকে হটাবার ষড়যন্ত্র করছে। আশ্চর্যের কথা আমরা লক্ষ্য করেছি যে, বাংলাদেশ ক্রমশ মার্কিন সাম্রাজ্যের খপ্পরে গিয়ে পড়ছে। বিশেষ করে কিছুদিন আগে যখন জেনারেল এরশাদ ওয়াশিংটনে যান, তারপর থেকেই বাংলা দেশের গণতন্ত্রের উপর আক্রমন অনেক বেশী হয়েছে। সোভিয়েত ইউনিয়নএর সাংস্কৃতির দপ্তর থেকে নোটিশ দেওয়া হয়েছে যে তারা না কি দেশের আভ্যন্তরীন ব্যাপারে হস্তক্ষেপ করেছে। বাংলা দেশে আজকে যারা গণতান্ত্রিক আন্দোলন করছে, সংগ্রাম করছে, আজকের এই হাউস থেকে তাদেরকে আমার সমবেদনা জানাচ্ছি। অনেক রক্ত তারা দিয়েছে গণতন্ত্রের প্রতিষ্ঠার জন্য। বাংলা দেশে আজকে যদি সাম্রাজ্যবাদীরা প্রভাব বিস্তার করে তাহলে আমাদেরও অসুবিধা হবে। বাংলা দেশে আজকে যারা লড়াই করছে, তারা শুধু বাংলা দেশের জন্যই লড়াই করছে না, বিশ্ব শান্তির জন্য তারা লড়াই করছে, সাম্রাজ্য বাদের বিরুদ্ধে তারা লড়াই করছে। কারণ গণতন্ত্রকে হত্যা করে যাতে এখানে সাম্রাজ্যবাদীরা ঘাটি করতে না পারে তার জন্য তারা লড়াই করছে। কি পাকিস্তান বলুন কি বাংলা দেশ বলুন, শ্রী লংকা বলুন, যে সব জায়গাতে নূতন স্বাধীনতা প্রাপ্ত দেশগুলির মধ্যে আমেরিকান সাম্রাজ্যবাদ ঘাটি করার চেষ্টা করছে, তার জন্য সেখানে তারা প্রথমেই গণতন্ত্রকে হত্যা করার চেষ্টা চালাচ্ছে। তাছাড়া যেসব ছেলেরা ধরা পড়েছে, টি-এন-ভির নেতারা তাদেরকে দিয়ে কি করাচ্ছে যে তারা স্বীকারোক্তি দিচ্ছে যে সি, পি, আই, এম এর মেম্বার, সি, পি, আই, এম এর মন্ত্রী ও এ, ডি, সি মেম্বারদেরকে গুম করে নিয়ে যেতে হবে। তারজন্য সশস্ত্র বাহিনী পাঠানো হয়েছে। বিজয় রাংখল বাংলা দেশ যাচ্ছে সেখানে বাংলা দেশের সরকারের সঙ্গে তার বন্ধুত্ব ও চুক্তি হয়েছে। সমগ্র এলাকায়

বিচ্ছিন্নতাবাদীদের সঙ্গে তাদের চুক্তি হয়েছে। সেইসব চুক্তি হচ্ছে সাম্রাজ্যবাদীদের হাতে কত টাকা আছে। বাংলাদেশে বিভিন্ন ধরনের উগ্রপন্থী সমগ্র অঞ্চলে যাচ্ছে সেখানে গিয়ে ঘাটি করে বসে আছে। আমরা রাজ্য সরকার থেকে বার বার বলছি যে জেনারেল এরশাদের সঙ্গে এই সব সম্পর্কে আলোচনা হওয়া দরকার, কিন্তু হয়েছে কিনা এখনও জানি না। আমি অবাক হয়ে গেলাম যে নগেন্দ্রবাবু এতো চটা, যে ওদের সেখানে ঢোকার রাস্তাটা কেন বন্ধ করা হচ্ছে।

বিনন্দ জমাতিয়ার উপর চাপ, কেন সে আত্মসমর্পন করল। টি, ইউ, জে, এস, বর্ডার সিলড্ করার কথা বলবেনা। যারা ধরা পড়ে স্বীকারোক্তি দিয়েছে, তারা বলেছে টি, ইউ, জে, এস-র সাথে তাদের কি সম্পর্ক, সে সকল তথ্য আছে। কাজেই আজকে এখানে আবার গল্প বললে চলবেনা। নির্বাচনের প্রাক্কালে দশরথ দেবকে গুম করে নির্বাচনে জেতার কথা তারা বলছে কিন্তু কারা কাদের গুম করছে, ডাকাতি করছে সে সব কথা আবার নুতন করে বলার কোন প্রয়োজন নাই। মাননীয় স্পীকার স্যার, সন্ত্রাসবাদীরা বাংলাদেশ থেকে ট্রেনিং নিয়ে রাজ্যের মধ্যে থেকে নানা জায়গায় আক্রমণ করছে। সন্ত্রাসবাদী হয় কখন যখন জনবিচ্ছিন্ন হয় তখন। এসব সন্ত্রাসবাদী কাজকর্মে কোন গর্ব নেই, আসল গব হল কত লোককে জড়ো করা যায়, কত বড় জন সমাবেশ করা যায় তার মধ্যে। তারা কি পারবেন ২-৩-৫ হাজার লোকের সমাবেশ করতে? তারা পারবেননা কারণ তারা জন সমর্থন হারিয়ে ফেলেছেন। এমনকি তারা শ্রীমতি ইন্দিরা গান্ধীরও সমর্থন হারিয়ে ফেলেছেন। তাই আজকে দেখা যায় মেয়েদের উপর আক্রমণ করা হচ্ছে, স্কুল ঘর পোড়ানো হচ্ছে। গণতান্ত্রিক কর্মীদেরকে খুন করা হচ্ছে। চড়িলাম ও বিশালগড়ে এসব অব্যাহত আছে। এটা একটা হতাশার লক্ষণ। আপনারা আপনাদের পাশে কয়টি লোক পাবেন? ১০ | ৫ হাজার লোক পাবেন? পাবেন না। আর যেসকল কাজ করছেন সে সকল কাজে ঐ ১০ | ৫ হাজার লোক লাগে না। অল্প লোক দিয়ে রাতের অন্ধকারে মানুষের বাড়ীতে ও স্কুল ঘরে আগুন লাগান যায় কিন্তু তাতে কোন বীরত্ব নেই। যত বেশী লোকের আমাদের চাইতে সমাবেশ করতে পারবেন তাতে বীরত্ব প্রকাশ পাবে কমিউনিষ্ট পার্টির অফিস পুড়িয়ে, শিক্ষক মেরে, কর্মচারীদের উপর আক্রমন করে বীরত্ব দেখান যায়না, এটা সন্ত্রাসবাদীর লক্ষণ। মাননীয় স্পীকার স্যার, বিনন্দ জমাতিয়া কেন আত্ম সমর্পন করলেন তারজন্য সম্ভবতঃ কিছু কিছু পত্রিকার সাংবাদিক অসন্তুষ্ট হয়েছেন। এতগুলি লোক আত্ম সমর্পন করলেন তাদেরকে ঠেকাতে পারলেন না, তাদের এত মনের কথা প্রকাশ করলেন তাতেও ঠেকাতে পারলেন না তাই আজকে তারা এত অসন্তুষ্ট। আজকেও কিছু কিছু খবরের কাগজে, ইণ্ডিয়া টু-ডে প্রভৃতিতে বেরিয়েছে। আমরা জানি সাংবাদিকদের অধিকার আছে কিন্তু তাদের দায়িত্ব ও ত আছে দেশকে, জনগণকে সাহায্য করার। কংগ্রেস-ই, টি, ইউ, জে, এস, আমরা বাঙালী, নকশাল, আনন্দমার্গী, আর-এস, এস, প্রভৃতি সাম্রাজ্যবাদী শক্তির কাজ করছে। বাংলাদেশেও আজকে সাম্রাজ্যবাদী শক্তিগুলি কাজ করছে। সেখানে গণতন্ত্র রক্ষার জন্য যারা লড়াই করছে, স্বৈরাচারী শক্তির বিরুদ্ধে যারা সংগ্রাম করছে

তাদের পাশে গণতন্ত্রপ্রিয় মানুষ দাঁড়াবেই। মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণে রাজ্যের আইন-শৃঙ্খলা ভাল আছে বলে উল্লেখ করা হয়েছে বিধায় সমালোচনা করা হয়েছে। এ সম্পর্কে আমি বলতে চাই আজকে ত্রিপুরার সমস্ত মানুষ জানে তারা আগের চাইতে তথা ১৯৮০ সালের ত্রিপুরার এক অংশের মানুষের বিরুদ্ধে আরেক অংশের মানুষকে ক্ষেপিয়ে দেওয়ার হাত থেকে রক্ষা পেয়েছে। তখন রাজ্যে আইন শৃংখলার অবনতি ঘটান হয়েছিল কিন্তু আজকে এই সরকার তা দমন করেছে। আজকে, এক অংশের মানুষের সঙ্গে অন্য অংশের মানুষের কোন বিরোধ নেই, ট্রাইবেল, হরিজন প্রভৃতি অংশের মানুষের উপর কোন আক্রমণ নেই। মাননীয় সদস্য বলেছেন ওনার উপরে আক্রমণ হয়েছে। আমি ওনার সঙ্গে কথা বলেছি উনি বলেছেন উনি গুলীর শব্দ শুনেছেন। তারপরে ঘটনাস্থল থেকে ১টা লোক গিয়ে বলল আপনার সঙ্গে কানে কানে কথা বলব। তারপরে বলল তাদের গ্রামে ডাকাত পড়েছে। আপনার নাম ধরে ডাকছে। আমাদের প্রধানগুলিকে গুম করে নেওয়া হয়েছে। আসলে একটা চক্রান্ত হয়েছিল। চক্রান্তকারীদের কাছে আমি অনুরোধ করছি আপনারা আগুন নিয়ে খেলা করবেন না। আমরা দেখছি বর্তমানে পাহাড়ীদের বাড়ীতেই বেশী ডাকাতি হচ্ছে। বর্ডার এলাকাগুলিতে বেশী ডাকাতি হচ্ছে। সন্ত্রাসবাদীরা লুঠতরাজ করছে। আমাদের কাছে খবর আছে বিজয় রাংখলবাবু বাংলাদেশে টাকা দাদন লাগাচ্ছেন। এখন ১০০ টাকা নিলে ধান আসলে ৬ টিন ধান দিতে হবে। স্বাধীন ত্রিপুরা গঠন করা, ট্যাক্সের হার ইত্যাদি পুলিশের হাতে ধরা পড়েছে। ওরাই বাংলাদেশ থেকে অস্ত্রের ট্রেনিং নিয়ে এসে আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে।

তাদের সে চেতনার অভাব রয়েছে। শুধু বামফ্রন্ট এর বিরোধীতা যে করতে হবে সে চেতনা তাদের রয়েছে। কবে কোন সময় ট্রাইবেলরা ছিল মেজরিটি তার ভিত্তিতে নাকি বিধানসভার সিট মেজরিটি করতে হবে ট্রাইবেলদের জন্যে। কিন্তু আমি আশ্চর্য্য হলাম যে, তারা একবারও তো বলেননি যে এই উপজাতি যুব সমিতি ট্রাইবেল ছেলেদের বাংলাদেশে পাঠিয়ে ট্রেনিং দেয়াচ্ছেন যাতে তারা বিচ্ছিন্নতাবাদী আন্দোলনে অংশ নিয়ে সন্ত্রাসের সৃষ্টি করতে পারে। আজকে আপনারা দেখুন পাঞ্জাবে কি ঘটছে। সেখানে যে ভিন্দ্রানওয়ালা, তাকে আগে কংগ্রেস (আই) প্রশ্রয় দিয়েছিল—ফলে এখন অবস্থার এমন মোড় ঘুরেছে যে তাকে সামাল দেওয়া কষ্টকর হয়ে পড়েছে। আর এখানে টি, ইউ, জে, এস কে ঠিক তেমনিভাবে প্রশ্রয় দিয়ে আরেক ভিন্দ্রানওয়ালা তৈরী করা হচ্ছে। এর পরিণাম ভয়াবহ। সুতরাং আমি মাননীয় সদস্যদের বলব যে তাঁরা যেন এই টি, ইউ জে, এস, কে জন বিচ্ছিন্ন করে রাখেন।

মাননীয় সদস্য শ্রী ত্রিপুরা এখানে যে সমস্ত ফিগার দিয়েছেন—তিনি একজন লেখাপড়া জানা লোক। তিনি এরকম ফিগার দিতে পারেন তা ভাবাও যায় না। এখানে তিনি যে দাবী করেছেন যে উপজাতিদের ক্লাস—৪ থেকে ক্লাস—১ এ প্রমোশন দেওয়ার জন্য সেটা তিনি কিভাবে বললেন তা আমি বুঝতে পারছি না। ক্লাস—১ এর জন্যে যে একটা প্রমোশন্যাল

কোয়ালিফিকেসান আছে তিনি বোধ হয় সেটা জানেন না। ৩৭ বৎসর ধরেও অনেক কর্মচারী রয়েছেন যাদের সহজে প্রমোশন হচ্ছে না সেখানে তিনি কি করে দাবী করলেন যে মাত্র ৬ বৎসর চাকুরী করার পর তাদের ক্লাস—১ পদের জন্য প্রমোশন দিতে হবে। আগে ত্রিপুরার কত উপজাতি কর্মচারী ছিল আর বামফ্রন্টের সময়ে কত উপজাতি কর্মচারী চাকুরী পেয়েছে তার একটা হিসেব কি তিনি দিতে পারবেন? যে সুখময়বাবুর এত ভক্ত সেই সুখময়বাবুর আমলে কতজন ক্লাস—১ পদে ছিল তারও কি একটা হিসেব তিনি দিতে পারেন? তাহলে আমি সুখী হব।

সুতরাং আমি মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার সমর্থন করে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি সেটাকে সমর্থন করছি এবং এ জন্য যে সমস্ত এমেণ্ডমেণ্ট এসেছে সেগুলির বিরোধীতা করেই আমার বক্তব্য শেষ করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে এটা গনতন্ত্র বিরোধী। এই ভাষণের দ্বারা বামফ্রণ্ট সরকার ত্রিপুরার সাধারণ মানুষকে ধোকা দিয়েছেন। এবং সাধারণ মানুষকে তাদের রাজনৈতিক হাতিয়ার তৈরী করেছেন। সুতরাং এই গনতন্ত্র বিরোধী মাননীয় রাজ্যপালের ভাষণের প্রতিবাদ করে আমরা ওয়াকআউট করছি। ( টি, ইউ, জে, এস, এর সকল সদস্যরা ওয়াকআউট করেন। )

মিঃ স্পীকার :— আমি এখন সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি।

প্রস্তাবক হলেন মাননীয় সদস্য শ্রী বুদ্ধ দেব দেববর্মা মহোদয়

সংশোধনী প্রস্তাবগুলি হলো :— That the following words should be added to the end of the motion.—

১) কিন্তু আমি দুঃখিত যে, রাজ্যে ৬ষ্ঠ তপশীল চালুর কথা রাজ্যপালের ভাষণে নেই।

২) রাজ্যের বেকারদের ভাতা প্রদানের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়)

মিঃ স্পীকার : — পরবর্তী সংশোধনী প্রস্তাব দিয়েছেন মাননীয় সদস্য শ্রী শ্যামা চরন ত্রিপুরা মহোদয় :

প্রস্তাবগুলি হচ্ছে— That the following words should be added to the end of the motion—

১) কিন্তু আমি দুঃখিত যে, ১৯৬০ইং সন থেকে উপজাতিদের বে-আইনী হস্তান্তরিত ভূমি ফেরতের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

২) রাজ্যের বিভিন্ন সরকারী দপ্তর উপজাতিদের সংরক্ষিত কোটা পূরণের কথা রাজ্যপালের ভাষণে নেই।

(সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়)

মিঃ স্পীকার ঃ— পরবর্তী সংশোধনী প্রস্তাবটি দিয়েছেন, মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয়। প্রস্তাবগুলি হচ্ছে— That the following words should be added to the end of the motoin—

কিন্তু আমি দুঃখিত যে—

১) রাজ্যের আইন শৃংখলার অবনতির কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়।)

মিঃ স্পীকার ঃ— পরবর্তী সংশোধনী প্রস্তাব দিয়েছেন, মাননীয় সদস্য শ্রী দিবা চন্দ্র রাংখল মহোদয়। প্রস্তাবগুলি হচ্ছে ঃ— That the following words should be added to the end of the motion—

কিন্তু আমি দুঃখিত যে,

১) উপজাতি অধ্যুষিত এলাকায় শিক্ষার চরম অব্যবস্থার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

২) হালাম কুকী উপজাতিদের মাতৃভাষায় শিক্ষাদানের কথা ভাষণে উল্লেখ নেই।

৩) উগ্রপন্থী ধরার নামে গ্রামে গঞ্জে পুলিশের জুলুমের কথা ভাষণে নেই।

(সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়।)

মিঃ স্পীকার ঃ— পরবর্তী সংশোধনী প্রস্তাব দিয়েছেন, শ্রী রবীন্দ্র দেববর্মা মহোদয়।

প্রস্তাবগুলো হচ্ছে ঃ— That the following words should be added at the end of the motion—

কিন্তু আমি দুঃখিত যে—

১) রাজ্যের নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের অভাব ও মূল্য বৃদ্ধির কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

২) উপজাতি অধ্যুষিত এলাকায় চরম খাদ্যাভাব ও অনাহার মৃত্যুর কথা রাজ্যপালের ভাষণে নেই।

৩) রাইমা শর্মা থেকে উচ্ছেদীকৃত পরিবারের অর্থনৈতিক পুনরবাসনের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়।)

মিঃ স্পীকার ঃ— পরবর্তী সংশোধনী প্রস্তাবটি দিয়েছেন, শ্রী মনোরঞ্জন মজুমদার মহোদয়।

প্রস্তাবগুলো হল ঃ— That the following words should be added to the end of the motion—

কিন্তু আমি দুঃখিত যে, ১) ক্ষমতাসীন দলীয় প্রধানদের দুর্নীতির কথা ভাষণে উল্লেখ নেই।

২) ১৯৭৯ ও ৮০ সালের দাঙ্গার মামলা প্রত্যাহারের কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৩) বয়সসীমা ছাড়িয়ে যাওয়া শিক্ষিত বেকারদের সমস্যার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

(সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়।)

মিঃ স্পীকার ঃ— পরবর্তী সংশোধনী প্রস্তাব দিয়েছেন, শ্রী জওহর সাহা মহোদয়।

প্রস্তাবগুলো হলো ঃ— That the following words should be added to the end of the motion,

কিন্তু আমি দুঃখিত যে—

১) রাজ্যের উগ্রপন্থী হামলা ও খুন সন্ত্রাসের কথা ভাষণে উল্লেখ নেই।

২) হাসপাতালগুলিতে দুরাবস্থার কথা ভাষণে উল্লেখ নেই।

৩) রাজ্য প্রশাসনের দলবাজী ও সমন্বয় পন্থীদের কর্মবিমুখ হওয়ার কারণে রাজ্যবাসীর স্বার্থ দারুণভাবে বিঘ্নিত হওয়ার কথা ভাষণে উল্লেখ নেই।

৪) রাজ্যে সরকারী কর্মচারীদের মহার্ঘভাতা নগদে দেওয়ার কথা ভাষণে উল্লেখ নেই।

(সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হয়।)

মিঃ স্পীকার ঃ—সভার অবগতির জন্য জানাচ্ছি যে, কংগ্রেস (আই) সদস্যরা যেহেতু সভায় উপস্থিত ছিলেন না সেহেতু তাদের সংশোধনী প্রস্তাবগুলি মুভ করা হয়নি। যারা উপস্থিত ছিলেন তাদের মোশান মুভ হয়েছে।

মিঃ স্পীকার ঃ—এখন সভার সামনে প্রশ্ন হলো, মাননীয় সদস্য, শ্রীসমর চৌধুরী মহোদয় কর্তৃক আনীত মূল প্রস্তাবটি। আমি এখন উহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো ঃ—

"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল মহোদয়ের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, "গত ১৬ই মার্চ, ১৯৮৪ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তারজন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"

(প্রস্তাবটি সভা কর্তৃক ধ্বনিভোটে গৃহীত হয়।)

মিঃ স্পীকার ঃ—এই সভা আগামী ২০শে মার্চ, মঙ্গলবার, ১৯৮৪ ইং বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

ANNEXURE—"A"

Name of member : Shri Subodh Ch. Das

Admitted starred Question No.—12

প্রশ্ন

১। ইহা কি সত্য যে বি ডি. সি. এর অগোচরে রাজ্যের কোন কোন স্থানে লিফট্ ইরিগেশন স্কীম অথবা ডীপ টিউব-ওয়েল বসানো হচ্ছে? এবং

২। ইহাও কি সত্য যে বি. ডি. সি এবং নটিফায়েড এরিয়া অথরিটির প্রস্তাব থাকা সত্ত্বেও কোন কোন গুরুত্বপূর্ণ স্থানে উক্ত লিফট্ ইরিগেশন স্কীম ডীপ টিউব-ওয়েল বসানো হয়নি।

উত্তর

১। ইহা সম্পূর্ণ সত্য নহে।

২। আর্থিক সংগতির অভাবে প্রস্তাবিত সব স্কীম হাতে নেয়া সম্ভব নয়।

ASSEMBLY STARRED QUESTION NO, 58 (ADMITTED NO.133)

Name of Member :—Shri Sudhir Ranjan Majumder. M.L.A.

১। গত ১লা নভেম্বর ইছামড়ার সুকুমার দেবনাথের হত্যাকারী সন্দেহে কোন লোকের নাম এফ আই আর এ উল্লেখ করা হয়েছে কি ?

২। যদি হয়ে থাকে তবে তাকে এরেস্ট করা হয়েছে কি ?

৩। যদি না হয়ে থাকে তবে তার কারণ কি ?

ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty,

Chief Minister, Tripura.

১। এফ আই আর এ সন্দেহভাজন নিম্নলিখিত ৫ ব্যক্তির নাম উল্লেখ করা হইয়াছে :—

(ক) শ্রীরমনী বিশ্বাস।

(খ) শ্রীমন্টু বিশ্বাস

(গ) শ্রীচিত্ত বিশ্বাস

(ঘ) শ্রীকাদের মিঞা

(ঙ শ্রীমানিক বিশ্বাস

২। হ্যাঁ।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 81

Name of Member :—Shri Shyama Charan Tripura

Will be Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। স্ব-শাসিত জেলা পরিষদের ওয়াখীনগর বোধজংনগর কেন্দ্রে কবে পর্যন্ত উপ-নির্বাচন হতে পারে বলে আশা করা যায় ?

২। উক্ত উপনির্বাচন হতে দেরী হওয়ার কারণ কি ?

উত্তর

[ ১ ] এবং [ ২ ] বিষয়টি বিবেচনাধীন।

Addmitted Starred Question No. 82

NAME OF THE MEMBER— Sri Shyama Charan Tripura

Will the Hon'ble Minister-in-Charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। বিলোনীয়া মহকুমার উত্তর দেবীপুর গাঁওসভার ট্রাইবেল সুপারভাইজার শ্রীমলিন রিয়াং এর বিরুদ্ধে দুর্নীতির কোন তদন্ত হয়েছে কিনা,

২। হয়ে থাকলে রিপোর্টের ফলাফল,

৩। না হলে তাহার কারণ

উত্তর

১। হ্যাঁ, তদন্ত করা হয়েছে।

২। তদন্তে দেখা যায় মনুবাজার এলাকার উপজাতি সর্দার শ্রীবলেন্দ্র রিয়াং, শ্রীজয়বাপা রিয়াং এবং শ্রীবুদ্ধমান রিয়াং শ্রীমলিন রিয়াং, ট্রাইবেল সুপারভাইজার এর উপস্থিতিতে ৫জন উপজাতি সাহায্য প্রার্থীর কাছ থেকে অর্থ গ্রহণ করেছেন। তদন্তে শ্রীমলিন রিয়াং উপজাতি সাহায্য প্রার্থীদের কাছ থেকে সরাসরি কোন অর্থ গ্রহণ করেছেন বলে প্রকাশ পায় না। তবে শ্রী রিয়াং এর সামনে উপজাতি সর্দারগণ টাকা আদায় করেছে তদন্তে এই তথ্য প্রকাশ পায়। শ্রীমলিন রিয়াং এর বিরুদ্ধে বিভাগীয় স্তরে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার আগে তদন্ত রিপোর্ট পর্য্যালোচনা হচ্ছে।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 84.

Name of the Member :— Shri Nagendra Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। আগরতলায় উপজাতি বিশ্রামাগার কবে প্রতিষ্ঠা করা হয়েছিল,

২। ঐ বিশ্রামাগার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে এখন পর্যন্ত মোট কতজন উপজাতি আশ্রয় নিয়েছেন ( তার হিসাব )

উত্তর

১। আগরতলায় দুটি উপজাতি বিশ্রামাগার আছে। একটি বড়দোয়ালীতে অন্যটি জি, বি, হাসপাতাল এলাকায়। বড়দোয়ালীস্থিত উপজাতি বিশ্রামাগারটি ১৯৬০-৬১ সালে এবং জি, বি, হাসপাতাল এলাকার বিশ্রামাগার ১ লা এপ্রিল ১৯৭২ সালে প্রতিষ্ঠিত হয়।

২। গত অনেক বছর যাবৎ বড়দোয়ালী উপজাতি বিশ্রামাগারটি উপজাতিদের নিকট সুবিধাজনক মনে না হওয়ায় অতি অল্প সংখ্যক উপজাতি ঐ বিশ্রামাগারে আশ্রয় নিতেন। ঐ বিশ্রামগারে ঠিক কতজন উপজাতি আশ্রয় নিয়েছিলেন তার নথীপত্র ঠিকভাবে রাখা হয়নি সেজন্য ঐ বিশ্রামগারে ঠিক কতজন উপজাতি আশ্রয় নিয়েছিলেন তার সঠিক তথ্য দেওয়া সম্ভব হল না।

উপজাতি রোগী যারা জি, বি, হাসপাতালে চিকিৎসিত হচ্ছেন তাদের আত্মীয়দের থাকার সুযোগ সুবিধা দেওয়ার পরিপ্রেক্ষিতে জি, বি, বিশ্রামাগারটি তৈরী করা হয়েছে। প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে ২০ শে ফেব্রুয়ারী ১৯৮৪ ইং পর্যন্ত জি, বি, হাসপাতাল এলাকার বিশ্রামাগারে ৭৪০ জন উপজাতি আশ্রয় নিয়েছেন।

Admitted starred Question No — 92.

Name of Member :— Sri Syed Basit Ali

প্রশ্ন :—

১। কৈলাসহর শহরকে বন্যার কবল থেকে রক্ষা করার জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা,

২। যদি করে থাকেন তাহলে তার অগ্রগতি কতটুকু হয়েছে,

৩। উক্ত শহরের কাটা নালার উপর যে স্লুইস গেইট নির্মান হইতেছে তাহা কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ।

২। কৈলাসহর ও তৎসংলগ্ন এলাকাকে বন্যার কবল থেকে রক্ষার জন্য নিম্ন লিখিত পরিকল্পনাগুলি হাতে নেওয়া হয়েছে :— (১) গৌরনগর থেকে কৈলাসহর পর্যন্ত বাঁধ নির্মান (২) লক্ষী ছড়ার উভয়দিকে বাঁধ নির্মাণ, (৩) লক্ষী ছড়া ও মনুনদীর সংযোগ স্থল থেকে গোবিন্দপুর পর্যন্ত বাঁধের ও রিভেটমেন্টের কাজ।

(৪) সত্তর মিঞা হাওরে বাঁধ ও স্লুইচের কাজ

(৫) রাঙ্গাউটি গোপীনাথপুর হইতে কৈলাসহর বাঁধের কাজ

(৬) খাওরা বিলে কাটা নালার উপর স্লুইচের কাজ ও বাঁধ এবং

(৭) সমবুর পাড় বাঁধ ও স্লুইচ নির্মানের কাজ।

ঐ প্রকল্পগুলির কাজ চলিতেছে।

৩। ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

Admitted starred Question No : 99

Name of the M, L, A, : Shri Jawhar Saha,

Will the Hon'ble Minister in charge of the Political Department be pleased to state :—

QUESTION

১। বর্তমানে রাজ্যে অবসর প্রাপ্ত সৈনিকের সংখ্যা কত,

২। তাদেরকে কি কি সুযোগ সুবিধা দেওয়া হইতেছে;

৩। ইহা কি সত্য যে তাদের চাকুরীর নির্ধারিত কোটা পূরন করা যাচ্ছে না।

Minister in charge of the Political Department : Chief Minister,

## ANSWER

১। ত্রিপুরাতে বর্ত্তমানে ৮,০০৭ জন প্রাক্তন সৈনিক আছেন।

২। প্রাক্তন সৈনিকগণকে নিম্নোক্ত সুযোগ সুবিধাগুলি দেওয়া হচ্ছে :—

১। তপশীল জাতি এবং উপজাতিদের পরে প্রাক্তন সৈনিকগনকে খাস জমি বন্দোবস্ত দেবারজন্য আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে।

২। প্রাক্তন মহারাজার সৈনিকগনকে মাসিক ৩০ টাকা হারে বার্ধক্য ভাতা দেওয়া হচ্ছে।

৩। প্রাক্তন সৈনিকগনের ছেলে মেয়েগনকে stipend এবং book grant দেওয়া হচ্ছে।

৪। প্রাক্তন সৈনিকগনকে সরকারী চাকুরিতে নিয়োগের জন্য তৃতীয় শ্রেণীর দুই শতাংশ পদ এবং চতুর্থ শ্রেণীর দুই শতাংশ পদ সংরক্ষন করা হয়েছে।

৫। কর্তব্যরত অবস্থায় কোন প্রাক্তন সৈনিক কর্মচারীর মৃত্যু হলে তাহার পরিবারের একজনকে সরকারী চাকুরীতে নিয়োগের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৬। Pre-cum-Post Release Traing scheme অনুযায়ী I T I তে প্রশিক্ষন নেবার জন্য সৈনিকগনকে মাসিক ১৫০ টাকা হারে stipend দেওয়া হচ্ছে।

৭। হাঁস, মুরগী ইত্যাদি প্রতিপালনদ্বারা জীবিকা নির্বাহের জন্য আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে।

৮। ১,১, ১৯৬৪ ইং সনের পূর্বে অবসর প্রাপ্ত মৃত সৈনিকগণের বিধবা পত্নীগনকে মাসিক ৫০ টাকা হারে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে।

৯। স্বনির্ভর কর্মসূচীর রূপায়নের জন্য প্রাক্তন সৈনিকগণ কর্তৃক ব্যাংক হতে গৃহীতঋণের পরিশোধ যোগ্য সুদের উপর ভর্তুকী দেবার ব্যাবস্থা করা হয়েছে।

১০। সেনাবাহিনীতে সাহসিকতা প্রদর্শনের জন্য পদক প্রাপ্ত সৈনিকগনকে আর্থিক পুরস্কার দেবার ব্যবস্থা করা হয়েছে।

১১। ভাড়াটীয়াদের দখল থেকে সৈনিকদের ঘড়-বাড়ী সহজে মুক্ত করার জন্য আইনানুগ ব্যবস্থা করা হয়েছে।

১২। কৃত্রিম হস্ত পদাদির পরিবর্তনের জন্য রাজ্যের বাহিরে অবস্থিত হাসপাতালে আসা—যাওয়ার জন্য প্রাক্তন সৈনিক কর্মচারীগণকে ১৫ দিনের বিশেষ ছুটি দেওয়া হচ্ছে।

১৩। আগরতলা মিউনিসিপ্যালিটিতে বসবাসকারী প্রাক্তন সৈনিকগণের প্রদেয় গৃহকর মুকুব করা হচ্ছে।

১৪। চাকুরীতে নিয়োগের সুবিধার্থে সেনাবাহিনীর যে সমস্ত বৃত্তিগুলি অসামরিক বৃত্তির সমপর্যায় ভূক্ত সেগুলি গ্রহণ করা হয়েছে।

১৫। কর্ম বিনিয়োগ কেন্দ্রে নাম registry করার ক্ষেত্রে Discharge Crtificate কে প্রামাণ্য দলিল হিসাবে গ্রহণ করা হচ্ছে।

৩। চাকুরীতে নিয়োগের ব্যাপারে ১০০ পয়েন্ট রোস্টারে বিভিন্ন শ্রেণীর প্রার্থীদের জন্য যে সংরক্ষণের ব্যবস্থা হয়েছে তাতে প্রাক্তন সৈনিকদের জন্য বিশেষ বন্দোবস্ত আছে। কিন্তু অনেক ক্ষেত্রে প্রাক্তন সৈনিকদের শিক্ষাগত মান ও যোগ্যতা না থাকায় শূণ্যপদগুলি তাদের দ্বারা পূরণ করা সম্ভব হয়নি। প্রাক্তন সৈনিকদের নির্ধারিত হার পূরণের জন্য সর্বরকম ব্যবস্থা নেওয়া হচ্ছে।

Assembly Starred Question No, 224 (Admitted No, 123)

Name of the Member :— Smti. Gita Choudhury, M,L,A.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য উত্তর জিলার উপদ্রুত এলাকা থেকে বেশিরভাগ সেনাবাহিনী কেন্দ্র প্রত্যাহার করে নিয়েছে ;

২। এই কারণে কি ধর্মনগরে মহকুমাধীন কাঞ্চনপুর সহ জম্পুই পাহাড়ের বিস্তীর্ণ এলাকার জনগণের মধ্যে তীব্র ক্ষোভ ছড়িয়ে পড়েছে ;

৩। সত্য হইলে তার জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ?

ANSWER

Name of the Minister :— Sri Nripen Chakraborty, Chief Minister, Tripura

১। না মহাশয়।

২ নং ও ৩ নং—প্রশ্ন উঠেনা।

Assembly Starred Question No 225 (Admitted No, 124)

Name of the Member :— Smti Gita Choudhury, M, L.A,

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য ২-২-৮৪ ইং পাতিমনু মুখ এলাকায় সশস্ত্র বৈরী দলের আক্রমণে ৫জন বি-এস-এফ নিহত হওয়ার ঘটনায় মালধকুমার পাড়ার সি-পি-এম গাঁওপ্রধান জড়িত ?

২। সত্য হইলে সরকার উক্ত প্রধানের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty, Chief Minister, Tripura.

১। না।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 151.

**Name of the member :—** Shri Rabindra Deb Barma.

**Will** the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৮৪-৮৫ সালের আর্থিক বৎসরে স্বশাসিত জেলা পরিষদ পরিচালনার ক্ষেত্রে নূতন কোন সরকারী কর্মচারী নিয়োগ করার পরিকল্পনা সরকারের আছে কি,

২। যদি থাকে কবে নাগাদ নিয়োগ করা হবে? এবং

৩। তন্মধ্যে কতজন উপজাতি ও অ-উপজাতিকে নিয়োগ করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। জেলা পরিষদের কাজের জন্য সরকার কোন কর্মচারী নিয়োগ করেন না।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

Assembly Starred Question No. 2[illegible] (Admitted No. 164)

Name of member :—Shri Mati Lal Sarkar, M. L. A.

**Will** the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বর্তমানে ত্রিপুরার বিভিন্ন শ্রেণীর পুলিশের সংখ্যা কত;

২। ১৯৭৮ সাল থেকে এ পর্যন্ত সাধারণ বেতন ভাতার বাইরে তাদের কি কি সুযোগ সম্প্রসারিত হয়েছে;

৩। ইহা কি সত্য যে ত্রিপুরার বি-এস-এফ এর অপ্রতুলতার জন্য রাজ্য পুলিশকে সীমান্ত এলাকায় প্রহরার কাজে ব্যবহার করা হচ্ছে?

ANSWER

**Name of the Minister :—** Shri Nripen Chakraborty, Chief Minister, Tripura

১। ৩১-১২-৮৩ ইং পর্যন্ত বিভিন্ন শ্রেণীর পুলিশের সংখ্যা নিম্নে দেওয়া গেল :—

ক) [illegible] ২৭[illegible]।

খ) [illegible] = ১[illegible]।

গ) ক্লাস থ্রী = ৬৪৮৮জন।

২। ১৯৭৮ সাল থেকে এ পর্যন্ত সাধারণ বেতন ভাতার বাইরে নিম্নলিখিত সুযোগ সুবিধাগুলি সম্প্রসারিত করা হয়েছে :—

ক) ১-৬-৭৯ ইং তারিখ হইতে রেশন ভাতা প্রতিমাসে মাথাপিছু ৫৪ টাঃ হইতে ৭৮ টাঃ বর্দ্ধিত করা হয়েছে। পুনঃ ১-১-৮১ ইং তারিখ হইতে তাহা ১১১ টাঃ পর্যন্ত বর্দ্ধিত করা হয়।

খ) ১-৪-৭৯ ইং তারিখ হইতে পোষাক পরিচ্ছদ রক্ষণাবেক্ষণ ভাতা প্রতিমাসে মাথাপিছু গেজেটেড্ অফিসারদের ২০ টাঃ এবং নন গেজেটেড অফিসারদের ১২ টাকা প্রদান করা হইয়াছে। পুঃ নন্‌গেজেটেডদের ভাতা গত ১-৮-৭৯ ইং বৃদ্ধি করিয়া মাসিক মং ১৬ টাকা করা হইয়াছে।

গ) ১-১-৭৯ ইং হইতে নন্ গেজেটেড অফিসারদের জন্য বৎসরে রবিবার ছাড়া অন্যান্য ছুটির দিনগুলিতে কাজ করার জন্য সর্বাধিক ৩০ দিনের বেতন প্রদান করা হয়ে থাকে।

ঘ) ৫-১২-৮০ ইং হইতে অডার্লি প্রথা তুলিয়া দেওয়ায় যে সকল অফিসার অডার্লির সুযোগ সুবিধা ভোগ করিয়া আসিতেছিলেন তা হাদিগকে অডার্লির পরিবর্তে মাসে ২০০ টাকা করিয়া নগদ ভাতা দেওয়া হইতেছে।

৩। হ্যাঁ, কতগুলি সীমান্ত সংলগ্ন গ্রামে অপরাধমূলক কাজ নিবারণের জন্য রাজ্য সরকার পুলিশ ফাঁড়ি স্থাপন করিয়াছেন।

Admitted Starred Question No. 167.

Name of the Member :— Shri Matilal Sarkar, M. L. A

Will the Hon'ble Minister-in-Charge of the Administrative Reforms Department be pleased to state :—

Question

১। ১৯৭৮ ইং সন থেকে এ পর্যন্ত কয়টি কেইস ভিজিলেন্সে পাঠানো হয়েছে ?

২। উপরিউক্ত কেইসগুলির মধ্যে ভিজিলেন্স দপ্তর কয়টি তদন্ত শেষ করেছেন ?

৩। এতে কতজন অপরাধীকে সনাক্ত করা ও শাস্তি দেওয়া সম্ভব হয়েছে ?

Answer

তথ্য সংগ্রহ করা হইতেছে।

ASSEMBLY STARRED QUESTION NO, 294 (ADMITTED NO. 186)

Name of the Member :— Suri Jawhar Saha, M. L. A,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be Pleased to state :—

১। গত ১লা ফেব্রুয়ারী পুতিন মনুতে বি এস এফ বাহিনীর উপর উগ্রপন্থী অ্যাম্বুশের ঘটনায় কোন উগ্রপন্থী সংস্থা জড়িত ?

২। উক্ত ঘটনার পেছনে এম এন এফ জড়িত থাকার কোন তথ্য রাজ্য সরকারের কাছে রয়েছে কি ?

৩। এই ঘটনার জড়িতদের কয়জনকে এখন পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে ?

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty, Chief Minister Tripura.

১। টি এন ভি অবগানাইজেশন।

২। রাজ্য সরকারের জানা নাই।

৩। ১৬জনকে গ্রেপ্তার করা হয়েছিল। জিজ্ঞাসাবাদের পর দুইজনকে হাজতে রাখা হয়েছে।

Admitted Starred Question No. 210

Name of member :— Shri Samir Kumar Nath.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে পানিসাগর ব্লকের পূর্ব বটবশি গ্রামের নয়াগাং ছড়ার ভাঙনের ফলে প্রতি বছর উৎকৃষ্ট চাষের জমি ক্ষয় হয়ে যাচ্ছে?

২। সত্য হইলে উক্ত ভূমি রক্ষার জন্যে সরকার কি ধরণের ব্যবস্থা নিয়েছেন?

৩। না নিয়ে থাকলে তার কারন?

উত্তর

১। হ্যাঁ।

২। আপাততঃ কোন ব্যবস্থা নেওয়া হয় নাই।

৩। প্রতি বৎসরেই ত্রিপুরা রাজ্যের নদী ও নালার বন্যার ফলে প্রচুর ঘড় বাড়ী রাস্তা ঘাট ও ধানের জমি নষ্ট হয়ে যায়। কিন্তু আর্থিক সংগতির অভাবে সব জায়গায় ভাঙ্গন রোধ বা বন্যা রোধের কাজ হাতে নেওয়া সম্ভব নয়। তবে যেসব স্থানে স্কুল, বাজার, শহর ও গুরুত্বপূর্ণ রাস্তা বা অন্যান্য সরকারী প্রতিষ্ঠান কিংবা কোন ঘনবসতিপূর্ণ গ্রাম, নদী বা ছড়ার ভাঙ্গনের ফলে ক্ষতিগ্রস্ত হয়, যেসব অঞ্চলে অগ্রাধিকার ভিত্তিতে ভাঙ্গন রোধের কাজ হাতে নেওয়া হয়। শুধুমাত্র চাষের জমিকে রক্ষা করার জন্য আর্থিক অসংগতির ফলে কোন পরিকল্পনা গ্রহণ করা হয় না।

Admitted Starred Question No —273

Name of Member :— Shri Monoranjan Majumdar

প্রশ্ন

১। ঋষ্যমুখ গোবাছড়া বাঁধের কাজ শুরু করা হইয়াছে কি?

২। হইলে, তাহা কবে শুরু করা হইয়াছে? এবং

৩। এই বাঁধের কাজ কবে নাগাদ শেষ হইবে বলে আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ।

২। বিগত ১৯৮০ ইং সালের ফেব্রুয়ারী মাসে শুরু করা হইয়াছে।

৩। ১৯৮৪-৮৫ সালের মধ্যে শেষ হইবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No, 293

Name of Member :— Sri. Makan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যের এ ডি সি এরিয়ায় ১৯৮৪-৮৫ সালে অনাথ আশ্রম খোলার পরিকল্পনা সরকারের আছে কি ?

২। থাকিলে কোথায় কোথায় খোলা হবে, এবং

৩। খোয়াই বিভাগের আমপুরাতে (এ, ডি, সি, এরিয়ায়) প্রস্তাবিত অনাথ আশ্রমটি এই বৎসর চালু হবে কি ?

উত্তর

১। আছে।

২। খোয়াই বিভাগের আমপুরাতে।

৩। আগামী বৎসর (১৮৮৪-৮৫) চালু করার প্রস্তাব আছে।

Admitted Starred Question No 301

Name of M, L, A, :— Shri Monoranjan Majumder

Will the Hon'ble Minister-in-charge of the Appointment & Services Department be pleased to state :—

১। বর্তমানে রাজ্য সরকারের অধীনে বহিরাজ্য থেকে ডেপুটেশনে কতজন অফিসার রয়েছেন, তাহার সংখ্যা

২। উপরিউক্ত অফিসারদের মাসে কত টাকা ডেপুটেশন এলাউন্স দিতে হচ্ছে ?

৩। ডেপুটেশনে যাতে অফিসার না আসতে হয় সেজন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ?

ANSWER

Minister-in-Charge of the Appointment & Services Deptt.

Sri N. Chakroborty, Chief Minister,—

১। তথ্য সংগ্রহাধীন আছে।

Assembly Starred Question No 456 (Admitted No. 306)

Name of the member :—Shri Diba Chandra Hrangkhawal M. L. A.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। বর্তমানে উত্তর ত্রিপুরা আমবাসায় অগ্নিনির্বাপক কেন্দ্র স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

২। যদি থাকে তাহা হইলে কবে নাগাদ তাহা কার্য্যকরী হবে বলে আশা করা যায় ;

৩। যদি না থাকে তার কারণ ?

ANSWER

Name of tho Minister :— Shri Nripen Chakraborty, Chief Minister, Tripura,

১ নং ২ নং ও ৩ নং প্রশ্নের উত্তর } সমস্ত ব্লক হেড কোয়ার্টারগুলিতে অগ্রাধিকারের ভিত্তিতে ফায়ার সার্ভিস কেন্দ্র স্থাপনের প্রকল্প সরকার গ্রহণ করিয়াছেন। এই প্রকল্প ধাপে ধাপে রূপায়িত হইবে। আমবাসায় ফায়ার সার্ভিস স্থাপনের প্রশ্নটি সরকার যথা সময় বিবেচনা করিবেন।

ANNEXURE—"B"

Admitted Unstarred Question No, 16

Name of Member :— Sri Lenprasad Malsai

প্রশ্ন :—

১। কাঞ্চনপুর ব্লক এলাকায় কি কি জলসেচ প্রকল্প চালু আছে ;

২। উক্তব্লকে প্রকল্প কোথায় কত পরিমান ভূমি এই সমস্ত সেচ প্রকল্পের আওতায় এসেছে ;

৩। এবং ঐ ব্লকের আর কোথায় কি ধরণের সেচ প্রকল্পের কাজ হাতে নেওয়ার কথা সরকার ভাবছেন ?

উত্তর :—

১। কাঞ্চনপুর ব্লক এলাকায় ৫টি প্রকল্প চালু আছে এবং ৪টি প্রকল্প অচল আছে। সংযোজনি 'ক'-এ প্রকল্পগুলির নাম ও অতিরিক্ত তথ্য দেওয়া গেল।

২। লিফ্‌ট ইরিগেশান প্রকল্পে ২৯২ হেক্টর এবং গভীর নলকূপ প্রকল্পে ৩০ হেক্টর মোট ৩২২ হেক্টর ভূমি সেচের আওতায় এসেছে, সংযোজনী 'ক'-এ প্রকল্প ভিত্তিক তথ্য দেওয়া গেল।

৩। নিম্নলিখিত প্রকল্পগুলির কাজ সরকার হাতে নেওয়ার কথা ভাবছেন।

ক) উত্তর ধনিছড়া— গভীর নলকূপ

খ) সুব্রতনগর—রিভারলিফ্‌ট

গ) সুলেনালা—রিভারলিফ্‌ট

ঘ) কড়ইছড়া—রিভারলিফ্‌ট

সংযোজনী—"ক"

| সেচের প্রকার | প্রকল্পের নাম | হেক্টর হিসাবে সৃষ্ট কার্য্য করতা (হেক্টর) | ৮২-৮৩ সালে সেচের জমির পরিমাণ (হেক্টর) | মন্তব্য |
|---|---|---|---|---|
| লি | ১। লক্ষ্মীপুর | ৪০ | ১৭ | বর্তমানে চালু আছে। |
| ফ্ | ২। সাতনালা | ৩০ | ৭ | বর্তমানে চালু আছে |
| ট্ | ৩। মাছমারা | ২৪ | ১১ | বর্তমানে চালু আছে |
| ই | ৪। কমলাপুর ফিল্ড • ং ২ | ৫০ | ৫ | বর্তমানে চালু আছে |
| রি | ৫। কাঞ্চনপুর | ৫২ | — | বর্তমানে চালু আছে |
| গে | ৬। দুপাতা ছড়া | ৬০ | ৮ | বর্তমানে চালু নেই। গত বন্যায় প্রকল্পটি ক্ষতিগ্রস্থ হয়। |
| শ্যা | ৭। কমলাপুর ফিল্ড নং ১ | '৮ | ৪ | বর্তমানে চালু নেই। গত বন্যায় প্রকল্পটি ক্ষতিগ্রস্থ হয়। |
| ন | ৮। উরিছড়া | ৮ | — | বর্তমানে চালু নেই। মালিকের আপত্তিতে স্কীম বন্ধ আছে। |

| সেচের প্রকার | প্রকল্পের নাম | হেক্টর হিসাবে সৃষ্ট কার্য্য করতা [হেক্টর] | ৮২-৮৩ সালে সেচের জমির পরিমাণ [হেক্টর] | মন্তব্য |
|---|---|---|---|---|
| গভীর নলকূপ | ৯। রাধামাধবপুর | ২৯২<br>৩০ | ৪৮<br>— | বর্তমানে চালু নেই। পাম্প খারাপ হইয়াছে এবং নতুন পাম্প বসানোর কাজ চলিতেছে। |
| | সর্বমোট— | ৩২২ | ৪৮ | |

Admitted Unstarred Question No — 30

Name of member :— Sri Jawhar Saha,

প্রশ্ন :—

১। অমরপুর মহকুমার বীরগঞ্জ দক্ষিণ চেলাগাং, উত্তর এক ছড়ি ও লেব ছড়া গাওসভায় লিফট ইরিগেশন স্কীম চালু করার কোন পরিকল্পনা আছে কিনা ;

২। থাকলে কবে নাগাদ উক্ত কাজ শুরু করা হবে বলে আশা করা যায় ;

৩। না থাকলে তার কারণ ?

উত্তর

১। দক্ষিণ চেলাগাং ও উত্তর একছড়িতে দুইটি স্কীম চালু আছে। গোমতী নদী হইতে বীরগঞ্জে একটি লিফট ইরিগেশন স্কীমের পরিকল্পনা ১৯৮৩-৮৪ সালের বাজেটে ধরা হইয়াছে। লেবাছড়ায় অনুরূপ স্কীমের আপাততঃ কোন পরিকল্পনা নাই।

২। বীরগঞ্জ লিফট ইরিগেশনের কাজ ৮৪ ৮৫ সালে শুরু হবে বলে আশা করা যায়।

৩। ১ নং ও ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Unstarred Question No 39

Name of member —

1, Shri Subodh ch, Das.
2, ,, Sudhir Ranjan Majumdar,
3, ,, Nakul Das,
4, ,, Kali kumar Debbarma,
5, ,, Keshab Mazumder

**প্রশ্ন**

১। ১৯৭৮ ইং থেকে ১৯৮৩ ইং সনের ৩১ শে ডিসেম্বর পর্যন্ত কৃষি ক্ষেত্রে জল সেচের জন্য ত্রিপুরায় কোন ব্লকে কতটি ডিপ্ টিউব ওয়েল ও কতটি লিফট্ ইরিগেশন স্কীম চালু করা হয়েছে ; (ব্লক ও গাঁও সভা ভিত্তিক হিসাব)

২। কোন কোন স্কীমের দ্বারা বৎসরে মোট কত একর ভূমিতে জল সেচ করা সম্ভব হয়েছে ; এবং

৩। কোন কোন স্কীম ব্যর্থ হয়েছে ?

**উত্তর**

১। ১৯৭৮ ইং থেকে ১৯৮৩ ইং সনের ৩১ শে ডিসেম্বর পর্যন্ত ত্রিপুরার ১৭টি ব্লকে মোট ৫১ টি ডিপ্ টিউব ওয়েল এবং মোট ১৫৪ টি লিফট্ ইরিগেশন স্কীম চালু করা হয়েছে। সংযোজনী 'ক' তে ব্লক ভিত্তিক তথ্য দেওয়া গেল।

২। '৮১-৮৩ সনে সর্ব মোট ১০,২০৫ একর ভূমিতে জল সেচ করা সম্ভব হয়েছে স্কীম ভিত্তিক হিসাব সংযোজনী 'ক' তে দেওয়া গেল।

৩। জলেবাসা, রাধা মাধবপুর, দুপতাছড়া, কমলাপুর নং ১, ও গোবিন্দ মাঠ ৩ নং এই পাঁচটি স্কীমে সেচ চালু নাই। জলেবাসা রাধামাধবপুর — এই ২ টাতে এখনো কোন সেচ করা সম্ভব হয় নাই। দুপতাছড়া ও কমলাপুর (১ নং) গত বন্যায় ক্ষতিগ্রস্ত হওয়ায় এখন বন্ধ আছে। গোবিন্দ মাঠ ৩ নং মেশিন খারাপ থাকায় বন্ধ আছে।

সংযোজনী —'ক'

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১। | | | | | | | |
| পানিসাগর | পূর্বরাজনগর | ৩০ | ১৬ | প্রত্যেকরায় | ১২ | ১২ | |
| | জলেবাসা | ৩০ | — | ইছাই সোনাপুর | ৫৮ | ৫৭ | |
| | বটরসী | ৩০ | ৩ | উত্তরলাটু গাঁও | ১১৬ | [illegible] | |
| | ভাগ্যপুর | ৩০ | ১৮ | পানিসাগর | ১২ | ১৩ | |
| | সাকাই বাড়ি | ৩০ | ১৭ | | | | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সংখ্যা | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সংখ্যা | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| | বরুয়া কান্দি | ৩০ | ৭ | | | | |
| ২। | | | | | | | |
| কাশীপুর | | | | দুপাতাছড়া | ৬০ | ৮ | |
| | রাধামাধবপুর | ৩০ | — | কমলাপুর | ৩৮ | ৪ | |
| | | | | ১ নং কমলপুর | ৪০ | ৫ | |
| | | | | [illegible]নং কাঞ্চনপুর | ৫২ | - | |
| ৩। | | | | | | | |
| কুমারঘাট | | | | গোলধারপুর | ১১ | ১৩ | |
| | [illegible]রনগর | ৩০ | ১১ | দক্ষিন মাছলী | ১২ | ১০ | |
| | | | | পাখীর বাধা | ১২ | ২২ | |
| | | | | পেচারদহর | ৪৫ | ১০ | |
| | | | | ফটিকছড়া (রাধ নগর) | ৫১ | ১৭ | |
| | | | | বলেহ র | ৮০ | ১৪ | |
| | | | | [illegible]নিদেবী — | [illegible] | — | |
| | | | | কুকীদহর | ২০ | — | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) | (৫) | (৬) | (৭) | (৮) |
| ৬। ছামনু | ময়নামা | ৩০ | ৩ | ছেঙ্গংটা | ৫৮ | ৩০ | |
| | করমছড়া | ৩০ | ১৪ | ধুমাছড়া | ২৮ | ১৭ | |
| ৭। সালেমা | আভাঙ্গা | ৩০ | — | হাবেং খোলা | ১১ | ১৯ | |
| | ভৃতখ উবী | ৩০ | ২২ | দেববাড়ী (অস্থায়ী) | ২০ | ১৫ | |
| | মহাবানী মলয়া | ৩০ | ২৮ | লতিয়া বিল | ১৪০ | ৪৭ | |
| | | | | হালাহালি | ৮০ | ২৪ | |
| | মোহনপুর | ৩০ | ১২ | | | | |
| | | | | মোহনপুর | ৮ | ১২ | |
| | | | | রূপেশ পুর—১ | — ৮ | ১২ | |
| | | | | উত্তর—হালাহালি | ৮ | ১৫ | |
| | | | | হালাহালি | ৮ | ১৫ | |
| | | | | মানিক ভান্ডার | ৮ | ১৩ | |
| | | | | রখালতলী | ১১ | ২১ | |
| | | | | ডলুবাড়ী | ৮ | ৬ | |
| | | | | কালাছড়ি | ৫৮ | ১০ | |
| | | | | মাছুরিয়া | ৪৭ | ২৭ | |
| | | | | কচুছড়া | ৬১ | ৬১ | |
| | | | | রূপেশ পুর (২) | ৮ | ৫ | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| | | | | মানিক— ভান্ডার (২) | ৮ | ১৩ | |
| | | | | দুরাই — শিববাড়ী | ৪০ | ১৭ | |
| ৬। খোয়াই | বাইজল বাড়ী | ৩০ | ১১ | সিপাই হাওর | ৪০ | ২৭ | |
| | সমতল — পদ্মবিল | ৩০ | — | জামাইর মাঠ | ৭৫ | ৬০ | |
| | | | | মনুহুরী ছড়া | ৮০ | ১২ | |
| ৭। তেলিয়ামুড়া | তুইচিন্দ্রাই | ৩০ | ২৬ | মহিংগঙ্গা | ৮০ | ৫৬ | |
| | বালুছড়া | ৩০ | ১৩ | চাঃ প্রাই হাওর | ১০০ | ৫৫ | |
| | কৃষ্ণবন | ৩১ | ১৯ | কল্লিলং | ৫২ | ৪৩ | |
| | | | | দক্ষিণ দ্বারিকাপুর | ১৭২ | ১১৫ | |
| | | | | কমলনগর ২] | ৮০ | ৫৫ | |
| | | | | দুর্গাপুর | ৮০ | ৩৭ | |
| | | | | লক্ষীনারায়ণপুর (২) | ৮১ | ৪৯ | |
| | | | | ঘিলাতলী | ১৬০ | ৫৫ | |
| | | | | [illegible]বাড়ী [১] | ৮০ | ২৩ | |
| | | | | বাঁশ বাড়িয়া [২] | ৮০ | ৬০ | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| | | | | ভুষাবাড়ী [২] | ৯০ | ৮৬ | |
| | | | | চাকমাঘাট | ২০ | ২০ | |
| ৮। জিরানিয়া | গুনমনি ঠাকুরপাড়া | ৩০ | ২ | বিশ্বমুনি পাড়া | ১২ | ৩ | |
| | | | | আশারাম পাড়া | ৪০ | ৩৬ | |
| | | | | রানীর গাঁও | ৮ | ১৪ | |
| | | | | দুর্গানগর | ৮ | ১৬ | |
| | | | | মধ্য আশারাম পাড়া | ১২ | ১৭ | |
| | | | | মেন্দাম পাড়া | ৮ | ১২ | |
| | | | | রাধামোহনপুর (১) | ৮ | ১৬ | |
| | | | | পূর্ব মওয়াগাঁও— | ১২ | ২৯ | |
| | | | | দুধ পাতিল (পূর্ব) | ৮ | ১২ | |
| | | | | ,, ,, (পশ্চিম) | ৮ | ১০ | |
| | | | | রসিরাম সোনাই পাড়া | ৮ | ৯ | |
| | | | | রাণীর গাঁও | ১২ | ১৪ | |
| | | | | রাধা মোহনপুর (অস্থায়ী) | ৮ | ১০ | |
| ৯। মোহনপুর | ঈশানপুর | ৩০ | [illegible] | | | | |
| | ভাদাইয়াপল্লী | ৩০ | ৩০ | | | | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ১১। মেলাঘর | কালীকৃষ্ণ নগর | ৩০ | — | দুর্গাপুর | ৪০ | ১৬ | |
| | | | | ধনপুর | ৬২ | ৩৫ | |
| | | | | সোনামুড়া মাঠ | ৫৬ | ৫৬ | |
| | | | | সোনামুড়া টাউন [২] | ১২ | ১৬ | |
| | | | | দুর্গাপুর (১) | ২৪ | ২৪ | |
| | | | | রাঙ্গামাটি [অস্থায়ী] | ৮ | ৯ | |
| | | | | বগাবাসা [অস্থায়ী] | ৮ | ১৭ | |
| | | | | ধলিয়াজলা | ৬৮ | ৫৬ | |
| | | | | দুর্গাপুর (২) | ৮ | ৮ | |
| | | | | বেজীমারা (অস্থায়ী) | ৮ | ২০ | |
| | | | | কমলনগর | ১২ | ১৬ | |
| | | | | বড়দোয়াল | ১২০ | ৩৬ | |
| | | | | কামরাঙ্গাতলী | ৭২ | ১০ | |
| | | | | গ্রামতলী | ১২ | ৬২ | |
| | | | | পদ্মঢেপা | ৪৮ | ৪২ | |
| ১২ মাতাবাড়ী | গর্জনমুড়া | ৩০ | ৩৯ | আমতলী | ৫৬ | ৩৯ | |
| | তুলামুড়া | ৩০ | ১০ | শালবাটি-২ | ২০ | ৩১ | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত | | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত | | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| | | সৃষ্ট | ব্যবহৃত | | সৃষ্ট | ব্যবহৃত | |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| | কুঁপিলং • | ৩০ | ১২ | মহারানীছড়া | ৬০ | ৭৮ | |
| | করইমুড়া | ৩০ | — | আমতলী | | | |
| | কাঞ্চনী | ৩০ | — | শীলঘাটি ৩ | ২০ | ১৭ | |
| | | | | তরফাধুমছড়া | ২০ | ১৪ | |
| | হোলাখেত | ৩০ | — | ধ্বজনগর-১ | ২০ | ২৯ | |
| | | | | ধ্বজনগর-২ | ১৫ | ১৬ | |
| | | | | পিত্রাছড়া | ১৫ | ২৯ | |
| | | | | জাকমাজলা-১ | ২৬ | ২০ | |
| | | | | জৈনবাড়ী | ৮৬ | ৬ | |
| | | | | আমতলী | | | |
| | | | | শিলাঘাটি-৪ | ১০ | ২০ | |
| | | | | কিশোরগঞ্জ | ২০ | ২৮ | |
| | | | | জাকমাজলা-২ | ২৬ | ২৬ | |
| | | | | জাকমাজলা-৩ | ২৬ | ২২ | |
| | | | | শালগড়া-২ | ২০ | ১২ | |
| | | | | রাজারবাগ-২ | ২০ | ১৩ | |
| | | | | নোয়াঘাট-২ | ১৫ | ৯ | |
| | | | | নোয়াঘাট-৩ | ২০ | ৩১ | |
| | | | | দক্ষিণ মহারাণী | ৫২ | — | |
| | | | | আমতলী-৩ | ২৬ | — | |
| | | | | ধ্বজনগর-৩ | ২০ | ১৭ | |
| | | | | পিত্রা— | ২০ | — | |
| ১৩। বগাফা | পূর্বচরকবাই | ৩০ | ২৫ | মুহুরীপুর | ৪০ | ২৬ | |
| | রাজাপুর | ৩০ | ১৯ | সুভাষ কলোনী | ৮ | ২৪ | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| | মধ্যপিলাক | ৩০ | ১৮ | মহামুনি | ৮ | ২৪ | |
| | | | | পশ্চিম— | ৮৮ | ৩৭ | |
| | | | | পিলাক | | | |
| | | | | শান্তির | | | |
| | | | | বাজার | ৮ | ১১ | |
| | | | | বাথান বাড়ী | ৮৩ | ২৩ | |
| | | | | মহামুনি | ৮০ | ৩০ | |
| ১৪। | সাবাসীমা | ৩০ | ১৯ | রাধানগর | | | |
| রাজনগর | রাজনগর | ৩০ | ২২ | ( সাপমারা ) | ১২ | ১৯ | |
| | রাধানগর | ৩০ | ৪ | কলাবাড়িয়া | | | |
| | | | | ( মাইছড়া ) | ২৮ | ৮ | |
| | | | | মাইছড়া | ৮ | ১০ | |
| ১৫। | | | | | | | |
| সাতচাঁদ | সাতচাঁদ | ৩০ | ৯ | বৈষ্ণবপুর | ১২ | ১৯ | |
| | শাকবাড়ী | ৩০ | ১৫ | বৈষ্ণবপুর ( ২ ) | ১২ | ৯ | |
| | ভুরাতলী | ৩০ | ১৪ | গোবিন্দ মাঠ ( ১ ] | ১২ | ২০ | |
| | মেবুছড়া | ৩০ | — | ঐ ( ২ ) | ১২ | ১০ | |
| | | | | গোবিন্দমাঠ [৩ ] | ১২ | ৯ | |
| | | | | দোসবাড়ী | ৪২ | ২২ | |
| | | | | ভুরাতলী | ১২ | ১৪ | |
| | | | | সিন্ধুক | | | |
| | | | | পাথার | ৩২ | ২৬ | |
| | | | | উত্তর | | | |

| ব্লকের নাম | গভীর নলকূপ — জায়গার নাম | গভীর নলকূপ — কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত — সৃষ্ট | গভীর নলকূপ — কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত — ব্যবহৃত | উত্তোলন সেচ — জায়গার নাম | উত্তোলন সেচ — কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত — সৃষ্ট | উত্তোলন সেচ — কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত — ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ১৫। | | | | | | | |
| | | | | বনকুল | ৭১ | — | |
| সাতচাঁদ | | | | বাবুগ্রাম | ৫১ | ১১ | |
| | | | | ভিয়েনা ঢেপা | ৫২ | ৭ | |
| | | | | চালিতা মনু (ধনকুল -২) | ৫৬ | ১৪ | |
| | | | | আমলীঘাট | ২৬ | — | |
| ১৬। | | | | | | | |
| অমরপুর | | | | রামপুর | ২০ | ৩৫ | |
| | | | | দঃ চেলাগাং | ২০ | ১৬ | |
| | | | | সামাকুবাড়ী -১ | ২০ | ২০ | |
| | | | | সামাকুবাড়ী -২ | ২০ | ৩৬ | |
| | | | | অম্পিমাঠ | ৮০ | ৪০ | |
| | | | | জম্বুক ছড়া | ১০৭ | ১১ | |
| | | | | যন্দনা পাড়া | ১০০ | ৮০ | |
| | | | | ফাল্গাক | ৩৬ | ১৬ | |
| | | | | দেববাড়ী | ৫২ | ২০ | |
| | | | | উঃ চেলা গাঙ্গ | ৬৪ | ২৬ | |
| | | | | চালিয়া খোলা | ৩০ | ১১ | |
| | | | | রাঙ্গা মাটি | ১৪০ | ১০ | |
| | | | | একছড়ি | ৫৫ | ১২ | |
| | | | | কাওয়ামারা | ৩৬ | — | |
| ১৭। | | | | | | | |
| ডুম্বুর নগর | | | | | | | |

| ব্লকের নাম | গভীর নলকূপ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | উত্তোলন সেচ জায়গার নাম | কার্যকরতা হেক্টর ৮২-৮৩ পর্যন্ত সৃষ্ট | ব্যবহৃত | মন্তব্য |
|---|---|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| ১৮। | | | | | | | |
| নমব্লক | | | | চাঁন্দনামুড়া | ৫২ | ৬৪ | |
| আনারতলা | | | | রাজনগর | ২৮ | ৫৫ | |
| | | | | জয়পুর | ৩৬ | ৩৫ | |
| | | | | কালিকাপুর | ১২ | ২০ | |
| | | | | সানমুড়া | ১২ | ২০ | |
| | | ১৫৩০ | ৬২০ | | ৫৯৮৮ | ৩৪৭৪ | |

সর্বমোট

| | সৃষ্ট | ব্যবহৃত |
|---|---|---|
| ডিপটিউব-ওয়েল | —১৫৩০ হেক্টর | — ৬২০ হেক্টর |
| লিফট ইরিগেশন | —৫৯৮৮ ,, | —৩৪৭৪ ,, |
| | ৭৫১৮ ,, | ৪০৯৪ ,, |
| | =১৮৭১৫ একর | =১০২৩৫ একর |

Assembly Unstarred Question No. 156 (Admitted No. 40)

Name of the member :— Shri Jawhar Saha, M. L. A.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ৭৮ সনের ৪ঠা জানুয়ারী থেকে ৮৪ সনের ৩১শে জানুয়ারী পর্যন্ত রাজ্যে কতজন লোক খুন হয়েছে? (বছর ভিত্তিক হিসাব)

২। এই খুনের সঙ্গে জড়িত কত ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে?

৩। অভিযুক্ত সকল ব্যক্তিকেই গ্রেপ্তার করা সম্ভব হয়েছে কি?

৪। না হয়ে থাকলে তার কারণ;

৫। উক্ত সময়ে নারী নির্যাতনের ঘটনা কয়টি, এবং

৬। উক্ত ঘটনায় সঙ্গে জড়িত কতজন অপরাধীকে গ্রেপ্তার করা হয়েছে?

## ANSWER

Name of the Minister :—Shri Nripen Chakraborty, Chief Minister, Tripura,

১। ৪-১-৭৮ সাল থেকে ৩১-১-৮৪ সাল পর্য্যন্ত যতজন লোক খুন হয়েছে তার বছর ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া গেল।

| | | | |
|---|---|---|---|
| ১৯৭৮ সাল | = | ৩৬ জন। | |
| ১৯৭৯ ,, | = | ৭১ ,, | |
| ১৯৮০ ,, | = | ১৪০৩ ,, | (জুন দাঙ্গা সহ) |
| ১৯৮১ ,, | = | ১০০ ,, | |
| ১৯৮২ ,, | = | ১২৯ ,, | |
| ১৯৮৩ ,, | = | ১৪৩ ,, | |
| ১৯৮৪ ,, | = | ৭ ,, | |

(জানুয়ারী পর্য্যন্ত)

মোট ঃ— ১৮৮৯

২। ৩১-১-৮৪ ইং পর্য্যন্ত খুনের সঙ্গে জড়িত ২৪২৬ ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে।

৩। না।

৪। কিছু লোক পুলিশের গ্রেপ্তার এড়াইবার জন্য পলাতক তাই সমস্ত দোষীকে গ্রেপ্তার করা সম্ভব হয় নাই। তাহাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হইতেছে।

৫। ৪-১-৭৮ ইং হইতে ৩১-১-৮৪ ইং পর্য্যন্ত ১৯৪টি ঘটনা ঘটেছে।

৬। ৪-১-৭৮ ইং হইতে ৩১-১-৮৪ ইং পর্য্যন্ত মোট ৪৬৪ ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে।

Admitted Unstarred Question No. 43

Name of Member :— Shri Jawhar Saha.

Will the Hon'ble minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ডম্বুর বাঁধের ফলে ক্ষতিগ্রস্থ পরিবারের সংখ্যা কত (তপশিলীজাতি ও উপজাতি পরিবারের আলাদা হিসাব) ?

২। কত পরিবারকে কোন কোন স্কীমে কত টাকা হারে পুনর্বাসন দেওয়া হয়েছে ?

৩। এখন পর্য্যন্ত কত পরিবারকে পুনর্বাসন ও ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হয় নাই।

৪। না দেওয়ার কারণ কি ?

এবং

৫। কবে নাগাদ দেওয়া হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। ২১১৭ জন উপজাতি ও ২৪৪জন তপশিলী জাতি পরিবার ক্ষতিগ্রস্থ হয়েছেন।

২। ১১৮৩জন উপজাতি ও ১৭৫জন তপশিলীজাতিকে যথাক্রমে ৬৫১০ টাকা ও ১০০০ টাকার প্রকল্পে পুনর্বাসন দেওয়া হয়েছে। এছাড়া ৮০৬টি উপজাতি ও ৩৭৮টি তপশিলীজাতি পরিবারকে জোত জমির ক্ষতিপূরণ দেওয়া হয়েছে।

৩। ৬।১১।৮০ ইং তারিখে মন্ত্রীসভার সিদ্ধান্ত অনুযায়ী ডুম্বুর প্রকল্পে যেসব পরিবার উচ্ছেদ হয়েছেন অথচ এখনও পুনর্বাসন পান নাই তাদের কাছ থেকে আবেদন পত্র দাখিল করার জন্য পুনরায় আবেদন করা হয় এবং সেই অনুসারে বিভিন্ন মহকুমা থেকে ২৭৩টি উপজাতি ও ৯টি তপশিলী জাতি পরিবার আবেদন করেন। ইতিমধ্যে তদন্তক্রমে ২৫জন উপজাতি পরিবারকে ৬৫১০ টাকার প্রকল্পে ১ম কিস্তির সাহায্য দেওয়া হয়েছে।

৪। ইতিমধ্যে অবশিষ্ট পরিবারদের আবেদনপত্রগুলি সংশ্লিষ্ট মহকুমা শাসকগণ তদন্ত করে দেখেছেন এবং এর মধ্যে আরো ৪৪জন উপজাতি ও ৬জন তপশিলী জাতি পরিবার সাহায্য পাওয়ার উপযুক্ত বিবেচিত হয়েছেন। আগামী আর্থিক বছরে উপজাতি পরিবারদের ৬৫১০ টাকা এবং তপশিলী জাতি পরিবারদের ৩০০০ টাকার প্রকল্পে সাহায্য দেওয়ার কথা বিবেচনা করা হচ্ছে।

## ADMITTED UNSTARRED QUESTION NO. 52

Name of Member :- Shri Diba Chandra Hrangkhal.

Will the Hon'ble Minister-in charge of the Tribal Welfare Department be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে Tribal Research এর উদ্দেশ্য কি এবং

২। রাজ্যের কোন কোন ট্রাইবেল এরিয়াগুলিতে Main objective of studying the problems of Socio-economic গ্রহণ করা হয়েছে (ব্লক ভিত্তিক হিসাব)

৩। আগামী আর্থিক বৎসরে Taibal Research এর মাধ্যমে survey করে ট্রাইবেলদের Socio-economic setting এর কাজ করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ?

উত্তর

১। উপজাতি জনগোষ্ঠীর অর্থনৈতিক, সামাজিক, ও সাংস্কৃতিক ইত্যাদি বিষয়ে গবেষনা করে তাদের সুসংহত উন্নয়নমূলক পরিকল্পনা প্রনয়নে সহায়তা করাই উপজাতি গবেষণার উদ্দেশ্য।

২। এলাকা ভিত্তিক কোন বিষয়ের উপর গবেষণার কাজ হাতে নেওয়া হয়নি। তবে বিভিন্ন উপজাতি সম্প্রদায়ে সামাজিক ও অর্থনৈতিক সমীক্ষার কাজ করা হচ্ছে।

৩। ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে ত্রিপুরার উপজাতিদের বিভিন্ন সমস্যা নিয়ে দুইটি গবেষণা প্রকল্প ও তিনটি মনোগ্রাফ রচনার কাজ গ্রহণ করা হবে।

Assemly Un-Starred Question No, 304 (Admitted No. 53)

Name of the member :— Shri Matilal Sarkar, M, L, A,

Will the Hon'ble minister-in-charge of the Home Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে, ১৯৮৩ ইং সনের এপ্রিল মাসে বিশালগড় থানার অধীন রজেন্দ্রনগর গ্রামের ক্ষীরোদ সরকার খুন হন ; এবং

২। উক্ত খুনের আসামীদের এখন পর্যন্ত গ্রেপ্তার না করার কারণ কি, এবং

৩। এ ব্যাপারে থানা থেকে কোন চার্জশীট দাখিল করা হয়েছে কি এবং

৪। আসামীরা ক্ষীরোদ সরকারের পরিবারের লোকজনদের ভয়ভীতি প্রদর্শন করছে -সরকার এ বিষয়ে অবগত আছেন কিনা।

ANSWER

Name of the Minister :— Shri Nripen Chakraborty, Chief Minister, Tripura

১। হ্যাঁ।

২। এফ-আই-আর এ বর্ণিত ৫জন ব্যক্তির মধ্যে ৩জন কোর্টে আত্মসমর্পণের পর জামিনে মুক্তি পান এবং বাকী ২জন গত ২ | ৫ | ৮৩ ইং তারিখ কোর্ট থেকে আগাম জামিনের ভিত্তিতে থানা হইতে জামিনে মুক্তি পান।

৩। পোষ্ট মর্টেম রিপোর্ট না পাওয়ায় চার্জশীট দাখিল দেরী হইতেছে।

৪। থানায় এইরূপ অভিযোগ দায়ের হয় নাই।

Admitted Un-Starred Question No 55

Name of Member :— Shri Rabindra Deb Barma,

Shri Buddha Deb Barma

Shri Mati lal Sarkar,

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be Pleased to state.

প্রশ্ন

১। ১৯৭৮ সালের মার্চ মাস হইতে ১৯৮৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত কত জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে (মহকুমা ভিত্তিক হিসাব) এবং

২। উক্ত জুমিয়া পরিবার সমূহের পুনর্বাসনের জন্য সরকার কি কি টাইম বাউন্ড কর্মসূচী গ্রহণ করেছেন,

৩। জুমিয়া রিহেবিলিটেশন প্ল্যান্টেশন কর্পোরেশনের মাধ্যমে কত জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে, এবং

৪। আরও কত জুমিয়া পরিবার এখনো পুনর্বাসনের অপেক্ষায় আছে,

৫। যদি থেকে থাকে তাহলে কবে নাগাদ তাদেরকে পুনর্বাসন দেওয়া হবে বলে আশা করা যায়?

৬। ১৯৮৩ ইং সনে জুমিয়াদের জন্য জেলা পরিষদ কি কি প্রকল্প হাতে নিয়েছিল?

উত্তর

১। ১৯৭৮ সালের মার্চ থেকে ১৯৮৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত ৬৮৭১জন জুমিয়া পরিবারকে জুমিয়া পুনর্বাসন দেওয়া হয়েছে। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল,

১। ধর্মনগর — ৮৫১ জন
২। কৈলাশহর — ১১৫৭ জন
৩। কমলপুর — ৩৭৭ জন
৪। সদর — ৭০৩ জন
৫। খোয়াই — ৭৫৫ জন
৬। সোনামুড়া — ৮৬০ জন
৭। বিলোনীয়া — ১০৮৯ জন
৮। সাব্রুম — ৪৬৬ জন
৯। অমরপুর — ৭৩৯ জন
১০। উদয়পুর — ৩৩৮ জন

২। জুমিয়া পরিবারদের উন্নয়ন ও পুনর্বাসনের জন্য সরকার বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছেন। প্রতি বছরেই জুমিয়া পুনর্বাসন প্রকল্প রূপায়ন করা হচ্ছে। স্বশাসিত জেলা পরিষদ জুম বীজ বন্টন ও জুম চাষে সহায়তা করেছেন। আদিম জাতি জনগোষ্ঠী উন্নয়ন প্রকল্পে সংরক্ষিত বনাঞ্চলে জুমিয়াদের পুনর্বাসনের জন্য একটি বিশেষ পরিকল্পনা নেয়া হয়েছে। এই উদ্দেশ্যে মনু এবং যতনবাড়ীতে দুইটি নুতন ফরেষ্ট ডিভিশন খোলা হয়েছে। রাবার ও অন্যান্য বাগান সৃষ্টি করে জুমিয়া পুনর্বাসনের জন্য ত্রিপুরা রিহেবিলিটেশন প্ল্যান্টেশন কর্পোরেশন নামে আর একটি আলাদা কর্পোরেশনও স্থাপন করা হয়েছে। জুমিয়াদের সুষ্ঠু পুনর্বাসন দিয়ে তাদের স্থায়ী অর্থনৈতিক উন্নতির জন্য সরকার বিভিন্ন পরিকল্পনা গ্রহন করেছেন এবং করছেন।

৩। ১৯৮৪-৮৫ আর্থিক বছরে ৭০০টি জুমিয়া পরিবারের পুনর্বাসনের কাজ গ্রহণ করা হয়েছে।

৪। আনুমানিক ১১,৬২৭জন জুমিয়া পরিবার পুনর্বাসনের অপেক্ষায় আছে।

৫। তাদেরকে কবে নাগাদ পুনর্বাসন দেওয়া হবে তা সঠিক বলা সম্ভব নহে। তবে বরাদ্দকৃত অর্থের উপর নির্ভর করে পুনর্বাসন ত্বরান্বিত করা হবে।

৬। ১৯৮৩ ইং সনে জুমিয়াদের জন্য জেলা পরিষদ নিম্নলিখিত প্রকল্প গ্রহণ করেছে,

ক) পরিবার প্রতি ৬৫১০ টাকা ব্যয়ে জুমিয়াদের পুনর্বাসন। এই প্রকল্পের কাজ চলছে এবং তাতে ৪১৫টি পরিবার উপকৃত হবে।

খ) দুঃস্থ জুমিয়াদের বিশেষ সাহায্য প্রকল্প অনুসারে জুম চাষ ও জুমের আগাছা পরিস্কার করার জন্য মোট ৩৯,৫৭,৫০০ টাকা ব্যয়ে ১২,৯৫০টি জুমিয়া পরিবার উপকৃত হয়েছে।

গ) জুমবীজ বিতরণ কর্মসূচীর কাজ চলছে। এর দ্বারা মোট ২০ হাজার জুমিয়া পরিবার উপকৃত হবে। এবং এর জন্য ব্যয় হবে ৮ লক্ষ টাকা।

Admitted Unstarred Question No, 63.

Name of M, L, A, :— Shri Shyama Charan Tripura.

Will the Hon'ble minister-in-Charge of the Appointment & Services Department be pleased to state :—

১। ১৯৮৩ সনের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সারা ত্রিপুরা রাজ্যে সরকারী ও আধা সরকারী অফিসে কর্মরত মোট কতজন কর্মচারী আছেন, এবং

২। উক্ত কর্মচারীদের মধ্যে কতজন তপশিল জাতি, তপশিল—উপজাতি আছেন (তাহার হিসাব)

ANSWER

Minister-in-charge of the Appointment & Services Deptt

(Shri N, Chakraberty,) Chief Minister,

১। তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Starred Question No 66

Name of M, L, A, :— Suri Manoranjan Majumder,

Will the Hon'ble minister-in-charge of the Appointment & Services Department be pleased to state :—

১। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরে শূণ্য পদের সংখ্যা কত ? (দপ্তর ভিত্তিক হিসাব)

২। কতদিন যাবত এই পদগুলি শূণ্য রয়েছে ?

৩। শূণ্য পদগুলি পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ?

ANSWER

Minister-in-charge of the Appointment & Services Department.

(Shri N, Chakroborty) Chief Minister,

১। তথ্য সংগ্রহাধীন আছে।

—:: * ::—

